পরমশ্রদ্ধেয়া ড. সুমিতা চক্রবর্তী শ্রীচরণেষু

# নিবেদন

রবীন্দ্র-ভ্রাতুষ্পুত্রী সুষমা দেবী নারীপ্রগতিতে সেকালের পক্ষে অনেক অগ্রবর্তিনী ছিলেন। নারীপ্রগতিতে তাঁর বিভিন্ন কার্যকলাপ বিস্ময়ে আমাদের অভিভূত করে। এদেশে নারীজাগৃতির জন্য বিদ্যালয় প্রতিষ্ঠার পাশাপাশি তিনি কলমও ধরেছিলেন। উদ্দেশ্য ছিল নারীপ্রগতির ভাবনা ও আদর্শকে বৃহত্তর পাঠকসমাজের কাছে পৌঁছে দেওয়া।

তাঁর ব্যতিক্রমী জীবন ও কর্ম এ প্রজন্মের কাছে এক বিস্মৃতপ্রায় অধ্যায়। এই বিস্মৃতি যতটা না লজ্জার, তার চেয়েও বেশি অতীতকে পুনরুদ্ধার করার ক্ষেত্রে আমাদের অপারগতার উদাহরণ।

তিনটি অধ্যায় ও আটটি পরিশিষ্ট-সংবলিত বর্তমান গ্রন্থ ধাপে ধাপে গৌরবময় সেই অতীতকে পুনরুদ্ধার করতে চাইছে। খুব সংক্ষেপে এই গ্রন্থের রূপরেখা বিবৃত করছি :

প্রথম অধ্যায়ে সুষমা দেবীর ব্যতিক্রমী জীবন ও কর্মের সংক্ষিপ্ত পরিচয় *জীবনকথা* শিরোনামে তুলে ধরা হয়েছে।

দ্বিতীয় অধ্যায়ে *নির্বাচিত রচনা* শিরোনামে নারীপ্রগতি কর্মে সুষমা দেবীর কিছু লেখা সংকলিত হল। এদেশের মেয়েদের উদ্‌বোধিত করার জন্য তিনি বিদেশি অনেক বিদুষী রমণীর জীবনকথা লিখতে আরম্ভ করেছিলেন। সুষমা দেবীর লেখা সেইসব জীবনকথা গ্রন্থের দ্বিতীয় অধ্যায়ে সংকলিত হয়েছে। তাঁর লেখা শিক্ষাবিষয়ক রচনা, ধর্মবিষয়ক রচনাও এখানে গ্রথিত কবা গেল।

তৃতীয় অধ্যায়ে *নির্বাচিত ভাষণ* শিরোনামে আমেরিকায় সুষমা দেবীর প্রদত্ত ৩৮টি ভাষণের মধ্যে দুটি ভাষণ সংকলিত হল। স্বদেশে প্রদত্ত তাঁর দুটি

ভাষণও এই অংশে সংযোজিত হয়েছে। এই অংশের সমস্ত রচনাগুলিই প্রায় অপ্রকাশিত।

আমেরিকায় প্রদত্ত সুষমা দেবীর ভাষণগুলির প্রতিক্রিয়ায় সংবাদপত্রে প্রকাশিত প্রতিবেদনসমূহ পরিশিষ্টে সংযোজিত হল। পরিশিষ্টে সুষমা দেবী সংক্রান্ত কয়েকটি চিঠিও যুক্ত হয়েছে। সর্বোপরি, সুষমা দেবীর দিদি শোভনাসুন্দরী দেবী ও বোন সুদক্ষিণা দেবীর কয়েকটি নারীপ্রগতিমূলক অগ্রন্থিত রচনাকেও এখানে যোগ করেছি। সংকলিত সমস্ত রচনার তথ্যসূত্র প্রদত্ত হয়েছে পরিশিষ্ট ৪-এ।

গ্রন্থটি প্রকাশের জন্য পারুল প্রকাশনীর কর্ণধার মহাশয়ের কাছে আন্তরিক কৃতজ্ঞতা নিবেদন করি। বঙ্গীয় সাহিত্য পরিষৎ, চৈতন্য লাইব্রেরি, জাতীয় গ্রন্থাগার, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের কেন্দ্রীয় গ্রন্থাগারের কাছেও আমি ঋণী। সুষমা দেবীর রচনাগুলির মুদ্রণ-অনুমতি দানের জন্য সুষমা দেবীর দুই পৌত্র শ্রীজয়ন্তনাথ মুখোপাধ্যায় ও শ্রীনৃপেন্দ্রনাথ মুখোপাধ্যায়কে সশ্রদ্ধ প্রণাম জানাই। সুষমা দেবীর একটি রচনার জন্য *উদ্বোধন* পত্রিকার সম্পাদক মহাশয়কেও কৃতজ্ঞতা নিবেদন করছি।

প্রত্যুষকুমার রীত

# সূচি

## তৃতীয় অধ্যায়

## ঠিক-ভুল

রবীন্দ্রনাথ এবং জ্যোতিরিন্দ্রনাথের জীবনস্মৃতিতে বড়ো উজ্জ্বলভাবে ধরা পড়েছেন তাঁদের সেজদাদা হেমেন্দ্রনাথ ঠাকুর। শুধু এই দুই ভাইয়ের ক্ষেত্রেই নয়, ঠাকুরবাড়ির আরও অনেকেরই ওপর হেমেন্দ্রনাথের প্রভাব পড়েছে। ঠাকুর পরিবারের শিক্ষাভাবনা ও শরীরচর্চার ক্ষেত্রেও হেমেন্দ্রনাথ স্মরণীয় হয়ে আছেন। হেমেন্দ্রনাথের পুত্র-কন্যারাও শিক্ষা-সংস্কৃতিতে কৃতিত্বের স্বাক্ষর রেখে গেছেন।

হেমেন্দ্রনাথের প্রত্যেক কন্যাই হয়ে উঠেছিলেন এক-একটি উজ্জ্বল আলোকবর্তিকা। প্রতিভাসুন্দরী, প্রজ্ঞাসুন্দরী, অভিজ্ঞাসুন্দরী, মনীষাসুন্দরী, শোভনাসুন্দরী, সুনৃতাসুন্দরীরা নানাভাবে স্মরণীয় হয়ে থাকবেন। হেমেন্দ্রনাথের অষ্টম কন্যা হলেন সুদক্ষিণা দেবী। সুষমাসুন্দরী দেবী হেমেন্দ্রনাথের সপ্তম কন্যা।

প্রতিভা-প্রভা-অভিজ্ঞা-শোভনার মতো বোন সুষমা দেবীও সেকালের পক্ষে অনেক অগ্রবর্তিনী ছিলেন। তাঁর জন্ম জোড়াসাঁকো ঠাকুরবাড়িতে, ১৮৮১ খ্রিস্টাব্দের ১১ এপ্রিল। অর্থাৎ রবীন্দ্রনাথের জন্মের প্রায় কুড়ি বছর পরে। তিনি বেঁচেছিলেন প্রায় চুরাশি বছর ; ১৮৮১ খ্রিস্টাব্দে মারা যান তিনি। সেই হাওড়ার শিবপুরে। আমরা পরিশিষ্টে সুষমা দেবীর শ্রাদ্ধের কার্ডটির প্রতিলিপি চিত্র দিয়েছি। সেখান থেকে তার মৃত্যুদিনের সঠিক সংবাদটি জানা যায়।

উল্লেখ্য যে, চরিতাভিধানগুলিতে সুষমা দেবীর নামের উল্লেখ চোখে পড়ে না। চিত্রা দেব তাঁর *ঠাকুরবাড়ির অন্দরমহল* গ্রন্থের (আনন্দ, ১৮৮১) বংশতালিকায় সুষমাসুন্দরীর স্বামীর পদবি 'মুখোপাধ্যায়'-এর বদলে করেছেন 'বন্দ্যোপাধ্যায়'। একই তালিকায় ভাস্করনাথ-এর বড়ো ছেলে জয়ন্তনাথের স্ত্রীর নাম করেছেন

'সুতপা'-র পরিবর্তে 'সুষমা'। তা ছাড়া অনেক তথ্যই কিন্তু আসেনি শ্রীমতী দেবের পূর্বোক্ত গ্রন্থের বংশতালিকায়। বংশতালিকা সম্পূর্ণ ও নির্ভুল না-হলে যে পাঠকসাধারণের বিভ্রান্ত হওয়ার পূর্ণ সম্ভাবনা থেকে যায়। তথ্যের শূন্যস্থান গ্রহণ করা যায়, কিন্তু ভুল তথ্য এহেন সুবিখ্যাত গ্রন্থে পরিবেশিত হওয়া বিপজ্জনক।

সুষমা দেবীর বাল্যশিক্ষা বিষয়েও ভুল তথ্য পরিবেশিত হয়েছিল, পরবর্তীকালে তা অবশ্য সংশোধিত হয়েছে ঠাকুরবাড়ির মেয়েদের নিয়ে লেখা ইতিহাস গ্রন্থে।

চিত্রা দেব তাঁর *ঠাকুরবাড়ির অন্দরমহল* গ্রন্থে লিখেছেন, 'তাঁর দিদিরা সবাই লোরেটোতে পড়লেও সুষমা ভর্তি হন ডায়োসেশনে।' সুষমা দেবীর কনিষ্ঠা কন্যা ভারতী *দেবীর স্মৃতিচারণায় উল্লেখ* :

> আমার মা 'ডায়াসেশনে' পড়তেন। যদিও তিনি পিয়ানো শিখতেন 'লরেটো' স্কুলে। শুধু তাই নয়, আমার মা ভালো ঘোড়ায় চড়তেও জানতেন। ঘোড়ায় চড়ার জন্য তাঁর আলাদা জকির মতো পোশাকও বাড়িতে আমি দেখেছি।

ঠাকুরবাড়ির শুধু জ্ঞানদানন্দিনী দেবী নয়,সুষমা দেবীও রীতিমতো ঘোড়ায় চড়তেন, সেদিকগুলি প্রায় অনালোকিত। তা ছাড়া সুষমার বোন সুদক্ষিণার স্বামী মারা গেলে মাত্র ২৭ বছর বয়সে তিনি ঘোড়ায় চড়ে জমিদারি কার্য পরিচালনা করতেন ; সে-ও এক বিস্তৃত ইতিহাস। তাছাড়া সুষমা দেবীর কনিষ্ঠ পুত্রের পুত্র জয়ন্তনাথের ভাষ্য : 'ঠাকুরমা এবং বাবার কাছেও শুনেছি, তিনি (সুষমা) কনভেন্টেই পড়তেন।'

পিয়ানোর পরীক্ষায় কেমব্রিজের ট্রিনিটি কলেজ থেকেও প্রথম হন সুষমা। সে পরীক্ষা অবশ্য কলকাতায় হত। পরীক্ষায় মোট ১০০ নম্বরের মধ্যে ৮৮ পেয়েছিলেন তিনি। এসব সুষমার বিয়ের আগের কথা। বিয়ের পর তিনি প্রাইভেটে এন্ট্রান্স পাস করেন। স্বামীর সাহচর্যেই।

## ইংরেজিতে পারদর্শিতা

সুষমা দেবীর ইংরেজিতে দক্ষতার কারণে তিনি বিড়লা পরিবারের ও গায়কোবাড় রাজপরিবারের ইংরেজির গৃহশিক্ষিকা হয়েছিলেন। 'বালিকা শিক্ষা সংঘ' ছাড়াও ঠাকুরবাড়িতেও তিনি মেয়েদের এক স্কুল চালাতেন, যার পরিচয় আমরা পরিশিষ্টে সংযোজিত ইংরেজি সমালোচনার সংবাদগুলিতে দেখতে পাব। গায়কোবাড় পরিবারের শিক্ষিকা পদে বৃত হওয়ার কাগজপত্রের প্রতিচিত্রও পরিশিষ্টে সংযোজিত হয়েছে।

## বিবাহ

জীবনের প্রথমদিকে সুষমা অবশ্য বিবাহের বিরুদ্ধে ছিলেন। কিন্তু মায়ের দৃঢ়তার কারণে তিনি এ নিয়ে বিদ্রোহ করতে পারেননি। ব্যারিস্টার যোগেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের সঙ্গে তাঁর বিয়ে হয় ১৯০০ খ্রিস্টাব্দের ৭ মার্চ, বুধবার। রবিজীবনীকার আমাদের জানিয়েছেন যে, মহর্ষি এ বিবাহে ৪০০০ টাকা যৌতুক দিয়েছিলেন। বলাবাহুল্য, যোগেন্দ্রনাথ ছিলেন শোভনার স্বামী নগেন্দ্রনাথের ভাই। সুষমার বিবাহে নগেন্দ্রনাথ একটি কবিতা লিখেছিলেন। *পুণ্য* পত্রিকার পঞ্চম বর্ষের দ্বিতীয় সংখ্যায় (পৃ. ৫৬) তা প্রকাশিতও হয়। যোগেন্দ্রনাথ থাকতেন হাওড়ার শিবপুরে। ব্যারিস্টারি ছেড়ে তিনি কলেজে, পরে হাওড়া জিলা স্কুলে শিক্ষকতা করেন (১৯০৬-১৯১৫)। সবশেষে রাইটার্স বিল্ডিংস থেকে অবসর গ্রহণ করেন। মিথ্যা বলার পেশা তিনি পূর্বেই ছাড়েন। হাওড়ার শিবপুরে তিনি থেকেছেন কালীকুমার মুখার্জি লেন, রামমোহন মুখার্জি লেন, হেম ব্যানার্জি লেন, নাগপাড়া লেন প্রভৃতি স্থানে।

যোগেন্দ্রনাথ ব্যারিস্টার হলেও তিনি এই কর্মে সম্পূর্ণ মন দিতে পারেননি। তিনি প্রচুর গণিতচর্চা করতেন। *মডার্ন এরিথমেটিক* গ্রন্থটি তাঁর লেখা এক জনপ্রিয় স্কুল-পাঠ্যপুস্তক ছিল। সুষমার নারীপ্রগতি কর্মেও তিনি কোনো বাধা দেননি। ভারতীয় আইনেরও এক উল্লেখযোগ্য গ্রন্থ রচনা করেছিলেন যোগেন্দ্রনাথ। নাম : *ল রিলেটিং টু হিন্দু পর্দানসীন উইমেন*। এটি ছিল সুষমা দেবীর নারীপ্রগতি কর্মের পরিপূরক। ঠাকুরবাড়ির *পুণ্য* পত্রিকায় যোগেন্দ্রনাথের বহুবিধ রচনা মুদ্রিত হয়েছে।

## নারীপ্রগতি

সুষমা অবশ্য দিদিদের মতো কেবলমাত্র সংগীতচর্চা, সাহিত্যচর্চা ও রন্ধনচর্চাতেই নিজেকে আবদ্ধ রাখেননি, তিনি গভীর মনোনিবেশ করেছিলেন নারীপ্রগতি কর্মে।

*আঙ্কল টমস্ কেবিন* প্রণেত্রী হ্যারিয়েট বিচার স্টো-র অবদানের কথা তিনি *পুণ্য* পত্রিকায় লেখেন। উল্লেখ্য যে, *আঙ্কল টম্‌স কেবিন* গ্রন্থ এবং এই গ্রন্থের লেখিকার জীবনচরিত সুষমার নারীপ্রগতির মনকে গড়ে তুলেছিল। মহীয়সী মহিলা

মাদাম স্টো-র জীবনীই শুধু নয়, পুণ্য পত্রিকার পাতায় তিনি পরপর লেখেন প্রগতিশীল বিদেশিনী হ্যারিয়েট মার্টিনো, সুইডিশ গায়িকা লিন্ডে-র জীবনী। সেই সমস্ত জীবনকথায় তিনি নারীদের অগ্রগতির কথাই বর্ণনা করেছেন রাজনৈতিক-সামাজিক-সাহিত্যিক-সাংস্কৃতিক অগ্রগতি। লক্ষ্য ছিল এদেশের মেয়েদের উদ্‌বুদ্ধ করা। নারীপ্রগতিই একমাত্র ছিল তাঁর ভাবনায়। তাঁর রচনা যেন তাদের বিরুদ্ধে প্রতিবাদ, 'যাঁহারা বলেন যে, স্ত্রীলোকদিগের বুদ্ধি পরিচালন দ্বারা কোনো কর্ম করিবার শক্তি নাই। মহিলাগণ কেবল সন্তানপালন করিতেই জানে। স্বীয় বুদ্ধি বিবেচনা দ্বারা কিছুই করিতে পারেন না।'

সুষমা দেবী নারীপ্রগতিতে এগিয়ে এলেও (১৯২২ খ্রি. থেকে সম্পূর্ণভাবে) জীবনের প্রথমদিকে সাতটি সন্তানের প্রতিপালনেই ব্যস্ত ছিলেন। আন্তরিকতা থাকলেও তাই পুরোপুরি মনোনিবেশ করতে পারেননি। সে কারণে সুষমা দেবী প্রথম জীবনে তেমন আলোকিত হয়ে উঠতে পারেননি।

তবে পরে তিনি তাঁর ভাবনাচিন্তাকে রূপ দিয়েছেন। তিনি নারী প্রগতিবাদী হলেও, তা ছিল একান্তভাবেই ভারতবর্ষের সনাতন আদর্শে গড়া নারীভাবনা। তাঁর কাছে নারীপ্রগতি ছিল শিক্ষিতা ও আত্মমর্যাদাসম্পন্না, স্নেহপ্রবণ মা ও স্বামী প্রেমিকার গুণান্বিত রমণীর কথা। তাঁর রচিত ইংরেজি গ্রন্থ *আইডিয়াল অব হিন্দু উওম্যানহুড*-এ তেমন ভাবনাই পরিবেশিত হয়েছে।

তিনিই শোভনাকে নারীপ্রগতিতে প্রভাবিত করেছেন বলে অনেকে মনে করেন। শোভনা দেবীর মতোই সুষমা দেবীও যথেষ্ট সংগীতচর্চা করতেন তার পরিচয়দান প্রথমেই কিছুটা করা গেছে। এই রচনার পরবর্তী অংশে দেখা যাবে, *পুণ্য* পত্রিকায় তিনি গানের স্বরলিপি প্রকাশ করেছেন। তবে পরবর্তীকালে সাংসারিক চাপে সমস্ত কাজই তাঁর শ্লথগতি হয়।

তবে নিজের ছেলেমেয়েরা বড়ো হতে সুষমা দেবী নারীপ্রগতির কাজে ঝাঁপিয়ে পড়েন। সুষমা দেবী হাওড়াতে 'বালিকা শিক্ষা সংঘ' (১৯২২) নামে এক বিদ্যালয় স্থাপন করেন। নারী প্রগতির জন্য এ তাঁর অবিস্মরণীয় কীর্তি। হাওড়ার সালকিয়াতে 'বালিকা শিক্ষা সংঘ' স্থাপন করেই বুঝলেন মেয়েদের অশিক্ষার হার কত বেশি, সে তুলনায় শিক্ষিত মেয়েদের সংখ্যা অঙ্গুলিমেয়।

## বিদেশযাত্রী

১৯১৬-তে রবীন্দ্রনাথ আমেরিকায় বক্তৃতা দিয়েছিলেন। তার এগারো বছর পরে ফেব্রুয়ারি, ১৯২৭-এ তাঁর ভাইঝি সেখানকার মানুষের মনকে টলিয়ে দেন তাঁর বক্তৃতায়। সুষমার আচার-আচরণ-ভাবভঙ্গি তাঁদের কাছে 'most unladylike' মনে হলেও তাঁরা ক্রমশ বিস্ময়াবিষ্ট হয়ে উঠেছিলেন সুষমার প্রতি— তাঁর কথায়, তাঁর উত্তরে, তাঁর ভাষণে।

সুষমা দেবী কোন জাহাজে করে বিদেশযাত্রা করেছিলেন বা কোন সময় ফিরলেন এবং সেখানে কোন পত্রিকায় তাঁর বক্তব্যের কী সমালোচনা হল আমরা পরিশিষ্ট ৬-এ তার সমস্ত পরিচয় পাব।

জুলাই, ১৯২৯ পর্যন্ত মার্কিন মুলুকে মোট ৩৮টি স্থানে সুষমা বক্তৃতা করেন। প্রত্যেক স্থানেই মেয়েদের ভীষণ ভিড় হত। সুষমা প্রচুর দক্ষিণাও পেয়েছেন বক্তৃতা বাবদ। সুষমার বক্তৃতার মধ্যে উল্লেখযোগ্যগুলি হল, 'নারীশিক্ষা', 'ভারতের নারী', 'ভারতের আদর্শ', 'ভারতের দর্শন', 'বিশ্বভগ্নিত্ব বোধ', 'রবীন্দ্রনাথ ঠাকুর', 'মহাত্মা গান্ধির দর্শন', 'বৈদিক সংগীত', 'মাই পিলগ্রিমেজ টু আমেরিকা', 'অ্যাডভানটেজ অ্যান্ড ডিসঅ্যাডভানটেজ অব ইন্টার ম্যারেজ বিটুইন ইন্দো-এরিয়ানস অ্যান্ড ইউরো-এরিয়ানস' প্রভৃতি। সুষমা দেবীর ভাষণগুলি অপ্রকাশিত হলেও তাঁর ভাষণের দু-একটি কথা উদ্ধৃতি হিসাবে কোনো গ্রন্থে লক্ষ্য করা গেছে। সমকালীন দেশ-বিদেশের পত্র-পত্রিকাতেও সুষমা দেবীর ভাষণের কোনো কোনো কথা উদ্ধৃত হয়েছিল সংবাদ হিসাবে।

জ্ঞানদানন্দিনী দেবী বিলেত গিয়েছিলেন (১৮৭৭ খ্রি.), মনীষা দেবী ও শোভনা দেবীও ইউরোপ গিয়েছিলেন, নিছক বেড়ানোর উদ্দেশ্যে। কিন্তু সুষমা দেবীই ঠাকুরবাড়ির মেয়েদের মধ্যে প্রথম মার্কিন যুক্তরাষ্ট্রে যান। 'উইমেন্‌স এডুকেশনাল সোসাইটি অব ইন্ডিয়া'র প্রতিনিধি হয়ে শিক্ষার এক মহাসম্মেলন 'ওয়ার্ল্ড ফেডারেশন অব ন্যাশনাল এডুকেশন'-এর কনফারেন্সে (১৯২৭ খ্রি.) যোগদানের জন্য। মনীষা দেবী শোভনা দেবীরা বেড়াতে গেলেও সুষমা গিয়েছিলেন শিক্ষার আন্দোলনে যোগ দিতে, নারীপ্রগতির জন্য। সুষমার আগে অবশ্য বিবেকানন্দ, রবীন্দ্রনাথ, প্রতাপচন্দ্র মজুমদার এবং মোহিনীমোহন চট্টোপাধ্যায় আমেরিকায় অসামান্য কর্মের ছাপ রেখেছিলেন। ভারতীয় নারী রমাবাই-এর নামও এ প্রসঙ্গে উল্লেখ্য। রবীন্দ্রনাথের পরে পরে সুষমা দেবীও আমেরিকায় আদরণীয় হয়ে উঠতে

পেরেছিলেন 'Niece of Tagore' বলে। তা ছাড়া সুষমার সৌন্দর্যেও যে আপ্লুত হয়েছিলেন বিদেশিরা, তার নানা সাক্ষ্যপ্রমাণ পাওয়া যায়।

## নারীর কর্তব্য

নারীশিক্ষা, নারী-স্বাধীনতা বিষয়ে তাঁর ভূমিকা অবিস্মরণীয়। তাঁর *আইডিয়াল অব হিন্দু উওম্যানহুড* গ্রন্থটিও প্রসঙ্গত স্মর্তব্য। ভারতীয় নারীদের আদর্শরূপে তিনি সতী, সীতা, শৈব্যা, সাবিত্রী, দময়ন্তী এবং শকুন্তলাকে বেছে নিয়েছিলেন। ত্যাগে, প্রেমে উজ্জ্বল নারীদের ব্যক্তিস্বাতন্ত্র্যের আত্মমর্যাদার কথাই তিনি বলতে চেয়েছিলেন।

ঠাকুরবাড়ির *চতুরঙ্গ* পত্রিকায় তিনি শিক্ষা নিয়ে প্রবন্ধও লিখেছিলেন। হেমেন্দ্রনাথের পারিবারিক পত্রিকা *পুণ্য*-তেও সুষমা দেবীর কয়েকটি রচনা দেখা যায়। কয়েকটির কথা পূর্বেই উল্লেখ করেছি। সেগুলি ছাড়াও *পুণ্য*-তে গানের স্বরলিপিও রচনা করেছেন পত্রিকার পঞ্চম বর্ষে (পৃ. ৯৪, ৩১৬-৩১৭)। এই পঞ্চম বর্ষেই লিখেছেন *রাজনীতি ও রমণীপ্রতিভা* (পৃ. ১৮৮-১৯৬)। *পুণ্য* পত্রিকার ষষ্ঠ বর্ষে তিনি আবার জীবনীবিষয়ক রচনা লিখলেন 'সুকবি হেম্যান্স' (পৃ. ৮৯-৯৬)। পাঠক, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় প্রকাশিত এই লেখক প্রণীত *ঠাকুরবাড়ির পত্রিকা পুণ্য* গ্রন্থে এর পরিচয় পেতে পারবেন।

সুষমা দেবী ১৮৪৬ শকের *তত্ত্ববোধিনী*-তে (পৃ. ৩৪০) লেখেন 'আধুনিক ছাত্রজীবন'। *তত্ত্ববোধিনী*-তে প্রকাশিত হয়েছিল তাঁর লেখা ভ্রমণকাহিনি। ১৮৪৪ খ্রিস্টাব্দের *তত্ত্ববোধিনী*-তে (পৃ. ২০৫) তিনি লেখেন 'রাউলপিন্ডির পথে' নামক ভ্রমণকাহিনি। তাঁর ভ্রমণকাহিনিতে দেখা যায় ভ্রমণ বর্ণনার থেকেও সেখানে প্রাধান্য পেয়েছে কাশ্মীরবাসীদের দুঃখ-যন্ত্রণার কথা।

তিনি *তত্ত্ববোধিনী*-তে ক্রমাগত নানা ভ্রমণকাহিনি লেখেন। যথা, 'শ্রীনগরের পথে' (১৮৪৪ শক, পৃ. ৩৩৮), 'শ্রীনগরের পথে' (১৮৪৫ শক, পৃ. ১১০, ২৫৪, ২৮৬, ৩২৪, ৩৪৮), 'শ্রীনগরের প্রাকৃতিক দৃশ্য ও বন্য অধিবাসী' (১৮৪৬ শক, পৃ. ১২), 'শ্রীনগর ভ্রমণবৃত্তান্ত' (১৮৪৬ শক, পৃ. ১০৬, ১২৮)।— অর্থাৎ শুধু শ্রীনগর ভ্রমণ নিয়েই সুষমা দেবী *তত্ত্ববোধিনী*-তে নয় কিস্তি লেখেন। এখানেই লেখেন *রামপুরের পথে* প্রবন্ধ। সে সমস্ত রচনা নিয়ে সম্প্রতি সুষমা দেবীর

তা ছাড়াও *তত্ত্ববোধিনী*-তে সুষমা লেখেন 'বাল্যবিবাহ' (১৮৪৭ শক, পৃ. ২৬৯) এবং 'শিক্ষার তাড়না' (১৮৪৭ শক, পৃ. ২৪৯) নামক দুটি প্রবন্ধ।

মার্কিন মুলুকের সভায় স্বামী-স্ত্রীর সম্পর্কের মধ্যে সুখ-শান্তি প্রসঙ্গে এক প্রশ্নের উত্তর দিতে গিয়ে সুষমা দেবী বলেছিলেন :

> Real satisfaction lies in control and self restraint. Let us enjoy the material side of life, but not loose ourselves in its glamour.

সুষমা দেবীর উপদেশ ছিল ভোগবিলাস না বাড়ানো ও ভোগবিলাস ত্যাগ করা। বিবাহবিচ্ছেদ নিয়েও সেখানে আলোচনা করেছিলেন তিনি। বিদেশে বিবাহবিচ্ছেদ স্বাভাবিক হলেও ভারতে এই সামাজিক বন্ধন অনেক তীব্র কেন, এই প্রশ্নের জন্য তাঁর উত্তর ছিল :

> Your idea of marriage, compassionate marriage and love seems very strange to us. Your divorces startle us. We believe in the holiness of marriage considering it sacred and divine union of two souls. Our marriages are regarded as permanent, separation or divorce unspeakable, we stay married.

সেই সভায় স্বামী-স্ত্রীর সম্পর্কে নিয়ে আরও নানা বিষয়ে আলোচনা হয়েছিল। ভারতে স্ত্রীরা কেন স্বামীর অধীনস্থ হয়, এমন প্রশ্নের উত্তরে সুষমা দেবী বলেন— 'ভারতীয় স্বামী-স্ত্রীরা পারস্পরিক শ্রদ্ধা ও বিশ্বাসে ভরপুর। তার প্রমাণ হিসাবে তিনি বলেন যে তাঁর স্বামীকে ছাড়াই তিনি সাত সমুদ্র তেরো নদী পেরিয়ে সে দেশে এসেছেন। এটাই কি যথেষ্ট নয়?'

যাইহোক,নারীপ্রগতি, নারীশিক্ষা ভাবনাই ছিল সুষমা দেবীর বিদেশযাত্রার মূল কারণ। বিদেশ থেকে অভিজ্ঞতা সঞ্চয় করে দেশে ফিরলে তাঁর শিক্ষা সম্বন্ধে মনোভাবনা সংবাদপত্রে প্রকাশিত হয়। লোকশিক্ষা, জনশিক্ষার জন্য সুষমা দেবী কয়েকটি মূল্যবান অবদান রেখে গেছেন ; রবীন্দ্রনাথ-জ্যোতিরিন্দ্রনাথের লোকশিক্ষাভাবনার পাশাপাশি তা সমান মূল্যবান। সুষমা দেবী চেয়েছিলেন 'ভারতের গ্রাম নিরক্ষরতা দূরীকরণ সমিতি'-র প্রতিষ্ঠা। প্রত্যেক প্রদেশে 'প্রাদেশিক কমিটি' প্রতিষ্ঠার কথাও ভেবেছিলেন আর 'গ্রাম্য শিক্ষা কমিটি'-র বিস্তৃত পরিকল্পনাও তিনি করেছিলেন, তার ব্যয়নির্বাহের ভাবনাও করেছিলেন সুষমা, সেই পরাধীন

ভারতেই। সে বোধহয় এক 'কঠিন এক্সপেরিমেন্ট', 'দুঃসাহসিক অ্যাডভেঞ্চার' বা 'মহৎ সাধনা'। এখানে সুষমা দেবীর শিক্ষার বিস্তার ও পল্লিচিন্তা বড়ো প্রকট হয়ে উঠেছে। নারীশিক্ষা শুধু নয়, নারীমুক্তির নানা দিক তাঁর ভাবনায় ছিল, অবশ্যই ভারতীয় আদর্শে। সুষমা দেবীর এইসব চিন্তাভাবনার সঙ্গে তাঁর কাকা রবীন্দ্রনাথের অনেক মিলও ধরা পড়ে একটুমাত্র মনোনিবেশে। 'জনসাধারণের মধ্যে শিক্ষা বিস্তারের সহজ উপায়' প্রবন্ধে সুষমা দেবীর তেমনি নানা চিন্তাভাবনা প্রকাশিত হয়েছে। তার সঙ্গে 'বাল্যবিবাহ', 'শিক্ষার তাড়না' প্রবন্ধগুলিরও যোগসূত্র আছে।

বিদেশ থেকে ফিরে সুষমা দেবী আরো নানাভাবে দেশের উন্নতিতে মনোনিবেশ করেন। বাগেরহাট থেকে প্রকাশিত, বিধুভূষণ বসু সম্পাদিত *পল্লীচিত্র* পত্রিকার ১ম বর্ষেই সুষমা দেবীর সংবাদ প্রকাশিত হয়েছিল, আমেরিকা থেকে কৃষিকার্য শিখে এদেশে প্রয়োগের কথা।

বহু গুণের অধিকারিণী সুষমা ইংরেজিতেও অসম্ভব দক্ষ হয়ে উঠেছিলেন। তাঁর ইংরেজি বলার ভঙ্গি তাঁকে স্মরণীয় করে রেখেছে। মার্কিন দেশের কিছু সংবাদপত্রে সে বিবরণ আছে। তিনি পরে *চতুরঙ্গ* (জ্যৈষ্ঠ ১৩৩৬) ও *উদ্বোধন* পত্রিকায় লেখেন 'আমেরিকায় বেদান্ত ধর্মের প্রভাব ও সমাদর' নামক রচনা। পূর্বে কথিত মার্কিন যুক্তরাষ্ট্রের শিক্ষামূলক সভায় সুষমা দেবী ভারতীয় নারীর আদর্শ, শিক্ষা ও দর্শনের বিষয়ে বক্তৃতা করেন। সুষমা দেবী নূতন কথা বলতে সমর্থ হয়েছিলেন। সুষমা দেবীর ইংরেজি বলার ভঙ্গি তাঁকে যে বিশিষ্ট করে তুলেছিল, *ডেইলি টেক্সাস*-এর এক প্রতিবেদন থেকে তা বোঝা যায় :

> ...She is also capable of presenting it in clear and forceful English, which none of the people of India can do.

## বিবেকানন্দের প্রভাব

শুধু সরলাই নয়, বিবেকানন্দের ভাবধারায় আপ্লুত ছিলেন সুষমাও। সুষমা দেবী পছন্দ করতেন বিবেকানন্দের সংস্কারমুক্ত জীবনধারা এবং উদারতা। তিনি নিজে ব্রাহ্মধর্মের অন্তর্ভুক্ত হলেও রামকৃষ্ণ মিশনের প্রতিও যথেষ্ট অনুরাগিণী ছিলেন। সে কারণে তিনি স্বামীজি সম্পর্কে সংবাদপত্রে প্রকাশিত নিন্দামূলক কথার তথ্যানুসন্ধান করেছিলেন আমেরিকায় এবং দেখেছিলেন স্বামীজির মহানত্ব। দেশে

ফিরে নানা পত্রপত্রিকায় তা প্রমাণ করেছিলেন নানা রচনার মাধ্যমে। *বামাবোধিনী* পত্রিকা, শিবনাথ শাস্ত্রীর *মুকুল, প্রবাসী,* এমনকি ঠাকুরবাড়ির *ভারতী* পত্রিকাও বিবেকানন্দের বিরুদ্ধে বিষোদ্‌গার করেছিল। কিন্তু সুষমা দেবী স্বামীজিকে নূতনভাবে আবিষ্কার করলেন, তাঁর নিন্দার শাস্তিকে মোচনে প্রয়াসী হলেন। ১৯২৭-১৯২৯ খ্রিস্টাব্দ—এই দু-বছর বিদেশে থেকে তিনি এসব সমস্যার নিরসন ঘটান এবং একই সঙ্গে ভারতের নারীসমাজ নিয়ে পাশ্চাত্যের ভুল ধারণা দূর করেন।

## প্রিয়দর্শিনী

সুষমা দেবী অসম্ভব রূপবতী ছিলেন। তাঁর কনিষ্ঠা কন্যার স্মৃতিচারণ থেকে জানা যায় :

> আমার মাসিদের মধ্যে আমার মা-ই ছিলেন সবচেয়ে রূপসী। জীবনে কোনো প্রসাধন দ্রব্য ব্যবহার করেননি। তবে শীতকালে মৌচাকের মোম থেকে তিনি নিজ হাতে ক্রিম তৈরি করতেন। সাবানের বদলে বেসন মেখে সম্পূর্ণ ভারতীয় পদ্ধতিতে শরীর পরিষ্কার রাখতেন। এ ছাড়া, তিনি দেশীয় উপায়ে দাঁতের মাজন তৈরি করতেন নিজ হাতে। আমরা ছেলেবেলায় সেই মাজনই ব্যবহার করতাম। কবিরেজি মতে ছাই বা অঙ্গার গুঁড়ো করে—তাতে হরীতকী ও সুপারি গুঁড়ো মিশিয়ে সুগন্ধি দিয়ে মাজন তৈরি করতেন।

মার্কিন যুক্তরাষ্ট্রে যখন সুষমা গিয়েছিলেন, সেখানে তাঁর সৌন্দর্য, নিরাভরণ লাবণ্য অনেককে মুগ্ধ করেছিল। সেখানে সংবাদপত্রে সুষমা দেবীর রূপলাবণ্যের প্রতিক্রিয়া প্রতিফলিত হয়েছে :

> Miss (?) Tagore is a charming bit of the orient in an occidental setting. Short of stature, quiet and demure, with lazy dark eyes that can flash fire when the occasion arises, it takes the native garb of India to really do justice to her Hindu Beauty.

এই বিবরণ যে কোনো অতিশয়োক্তি নয়, তার আরও নানা প্রমাণ আছে। সেদিকে আমরা যাচ্ছি না।

## উত্তরাধিকার

সুষমা দেবীর পুত্র-কন্যাদের মধ্যে ভাস্করনাথের পুত্র-কন্যারা ও ভারতী দেবীর কন্যা এখনও জীবিত আছেন। সেদিকের তথ্যাদি অন্বেষণের বোধহয় প্রয়োজন আছে ও অবকাশ আছে। যাঁরা জীবিত আছেন তাঁদের থেকে এখনও ঠাকুরবাড়ির ইতিহাসের লুপ্তপ্রায় তথ্য উদ্ধার করা সম্ভব।

সুষমা দেবীর সাত সন্তান-সন্ততির ইতিহাসও এক উল্লেখযোগ্য বিষয়। সাতটি সন্তানের মধ্যে পাঁচটি পুত্রসন্তান ও দুটি কন্যাসন্তান :

১. যতীন্দ্রনাথ (স্বামী বৈকুণ্ঠানন্দ)
২. লোকেন্দ্রনাথ
৩. শংকরনাথ (শ্রী নিবাসাচার্য)
৪. ভর্গনাথ (+ গৌরী)
৫. সুমিত্রা (+ বিমলেন্দু ঘোষাল)
৬. ভাস্করনাথ (+ উমা)
৭. ভারতী (+ জনকপ্রকাশ গাঙ্গুলি)

চতুর্থ পুত্র ভর্গনাথের ছিল চারপুত্র ও এক কন্যা। পাঠক চিত্রা দেবের *ঠাকুরবাড়ির অন্দরমহলে* তার বিস্তৃত তালিকাটি পাবেন। ভর্গনাথের কন্যা প্রয়াত হলেও চার পুত্র এখনও বর্তমান। সেখানে যা নেই এখানে তা উল্লেখ করি :

৬. ভাস্করনাথ (+ উমা)
—জয়ন্তনাথ [+ সুতপা (বুলবুল)] → সুমনা, সুজয়
—নৃপেন্দ্রনাথ (+ প্রভাবতী) → অনির্বাণ (চিরশ্রী)



আয়ুষ্মান
—পাঁচ কন্যা (লক্ষ্মীশ্রী, মঞ্জুশ্রী, রাজশ্রী, গীতশ্রী, মীনাশ্রী)

৭. ভারতী দেবী (+ জনকপ্রকাশ গাঙ্গুলি)
—জয়শ্রী (+ অমলচন্দ্র চট্টোপাধ্যায়)
—জয়প্রকাশ গাঙ্গুলি

সুষমা দেবীর কনিষ্ঠা কন্যা ভারতী দেবীর বিয়ে হয় প্রথম বাঙালি পাইলট জনকপ্রকাশ গাঙ্গুলির সঙ্গে। তিনি বিখ্যাত জমিদার বাড়ির সন্তান ছিলেন। তাঁর

পিতা ছিলেন বিখ্যাত চিত্রকর যামিনীপ্রকাশ গঙ্গোপাধ্যায়। ভারতী দেবীও সম্প্রতি প্রয়াত হয়েছেন। তিনি থাকতেন হাওড়ার ব্যাতাইতলায়, গৃহী সন্ন্যাসী পুত্র জয়প্রকাশের কাছে। তিনি দার পরিগ্রহ করেননি। ভারতী দেবীর পুত্র জয়প্রকাশও সম্প্রতি প্রয়াত হয়েছেন। জয়প্রকাশবাবু মামা শংকরনাথের দ্বারা সন্ন্যাসী ভাবাদর্শে উদ্‌বুদ্ধ হন। যাইহোক, ভারতী দেবীর বিয়ে হয়েছিল ব্রাহ্ম মতে ; কিন্তু পতিগৃহে হিন্দুমতে বিবাহ হয়। ভারতী দেবীর কন্যা জয়শ্রীর বিয়ে হয় এক গ্রাউন্ড ইঞ্জিনিয়ারের সঙ্গে। তিনি কলিকাতার বালিগঞ্জে থাকেন।

ভারতী দেবী প্রথমে হাওড়া গার্লস স্কুলে পড়লেও পরে বেথুন কলেজে ভর্তি হন এবং জোড়াসাঁকো ঠাকুরবাড়িতে থেকেই পড়াশোনা করতে থাকেন। সে সময়ই তাঁর বিয়ে হয়।

সুষমা দেবীর কনিষ্ঠ পুত্র ভাস্করনাথ মুখোপাধ্যায় হাওড়া জিলা স্কুলে ও কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে পড়াশোনা করেন এবং ইউনাইটেড কমার্সিয়াল ব্যাংকের ম্যানেজারি থেকে অবসরপ্রাপ্ত হন। ১৮৮১ খ্রিস্টাব্দে তাঁর বিবাহ হয় উমা দেবীর সঙ্গে। ১৯ ফেব্রুয়ারি, ১৯৩৭ -এ তাঁর মৃত্যু হয়। তাঁদের দুই পুত্র ও পাঁচ কন্যা-সন্তান। দুই পুত্র জয়ন্তনাথ ও নৃপেন্দ্রনাথ এখন জীবিত আছেন ; একজন শালিমারে ভড়পাড়া রোডে থাকেন পৈতৃক বাড়িতেই। অন্যজন পাশেই, ব্যাতাইতলায় থাকেন। জয়ন্তনাথ যাদবপুর বিশ্ববিদ্যালয় থেকে মেকানিক্যাল ইঞ্জিনিয়ার। তিনি 'গার্ডেনরিচ শিপ বিল্ডিং অ্যান্ড ইঞ্জিনিয়ার্স লিমিটেড' থেকে অবসরপ্রাপ্ত। তাঁর পাঁচ বোনের ইতিহাসও তাঁর কাছ থেকে অনায়াসে উদ্ধার করা সম্ভব। তাঁর ভাই নৃপেন্দ্রনাথ রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় থেকে কণ্ঠসংগীতে এম. এ. পাশ করেছেন ও বিভিন্ন উল্লেখযোগ্য পদকও লাভ করেছেন এবং তবলা বাদনেও যথেষ্ট দক্ষতা অর্জন করেছিলেন।

সুষমা দেবীর বড়ো মেয়ের বিয়ে হলেও স্বামীর প্রবাসকালে অতি অল্প বয়সে মারা যান বড়ো মেয়ে সুমিত্রা। তাঁর স্বামী বিমলেন্দু ঘোষাল আর দেশে ফেরেননি। বিদেশ থেকে সুষমা দেবীকে লেখা তাঁর একটি পত্রও পরিশিষ্টে সংযোজিত করা হয়েছে।

সুষমা দেবী নিজে সংসারী হলেও সাধু-সংসর্গে অনেক সময় কাটাতেন। তাঁর বড়ো ছেলে ও সেজ ছেলে দুজনে সন্ন্যাসব্রত গ্রহণ করেন। তাঁর মেজ ছেলে সন্ন্যাসী না-হলেও তিনি রামকৃষ্ণ মিশনের একদা সভাপতি স্বামী বীরজানন্দ মহারাজের শিষ্য ছিলেন। অর্থাৎ তিনি ছিলেন গৃহী সন্ন্যাসী এবং অকৃতদার। তিনি

দেশের স্বাধীনতা-আন্দোলনে যোগ দেন, কারাবরণও করেন। তিনি হাওড়া কর্পোরেশনে চাকরিও করেন। আর তাঁর চতুর্থ পুত্র ছিলেন একজন লব্ধপ্রতিষ্ঠ দন্ত চিকিৎসক ; হাওড়া মল্লিক ফটকের পাশেই সন্ধ্যাবাজারে ছিল তাঁর চেম্বার। সুষমা দেবীর পুত্র বা কন্যা কেউ আজ জীবিত নেই। সুষমা দেবীর বড়ো ও সেজ ছেলের সন্ন্যাসী হওয়ার নেপথ্যে তাঁদের মামা ক্ষিতীন্দ্রনাথের সন্ন্যাস-জীবনের অনুপ্রেরণা অনেকে অনুভব করেন।

রবীন্দ্র-ভ্রাতুষ্পুত্রী সুষমা দেবী নারী প্রগতিকর্মে সেকালের পক্ষে অনেক অগ্রবর্তিনী ছিলেন। নারী প্রগতিকর্মে তাঁর সমস্ত কার্যকলাপ আমাদেরকে বিস্ময়ে অভিভূত করে। এদেশে নারীজাগৃতির জন্য তিনি স্কুল প্রতিষ্ঠার পাশাপাশি বিদেশি বিদুষী রমণীদের জীবনকথাও লিখতে আরম্ভ করেন, এদেশের মেয়েদের উদ্‌বোধিত করার জন্য। সুষমা দেবী লিখিত পূর্বে কথিত সেই সমস্ত জীবনীমূলক রচনাগুলি (যা নারী প্রগতিকর্মের জন্যই মূলত লিখিত) ও তাঁর শিক্ষাবিষয়ক রচনাগুলি এবং নারীপ্রগতিমূলক ও ধর্মমূলক কয়েকটি রচনার সমাহারে সুষমা দেবীর জীবন ও কর্মের এক পূর্ণাঙ্গ গ্রন্থ গড়ে তোলা গেল।

# হ্যারিয়েট মার্টিনো

যাঁহারা বলেন যে স্ত্রীলোকদিগের বুদ্ধি পরিচালন দ্বারা কোনো কর্ম করিবার শক্তি নাই, মহিলাগণ কেবল সন্তান পালন করিতেই জানেন, স্বীয় বুদ্ধি বিবেচনা দ্বারা কিছুই করিতে পারেন না, তাঁহারা একবার গার্গী, মৈত্রেয়ী, ম্যাডাম ডা স্টেল, হ্যারিয়েট মার্টিনো প্রভৃতি খ্যাতনামা প্রাচ্য এবং প্রতীচ্য মহিলাগণের জীবনী আলোচনা করুন।

অদ্য আমরা যাঁহার জীবনের সংক্ষিপ্ত আভাস দিতে প্রবৃত্ত হইয়াছি সেই পরম-বিদুষী পাশ্চাত্য মহিলা হ্যারিয়েট মার্টিনো কী অসীম প্রতিভাসম্পন্না ছিলেন। বিজ্ঞান, রাজনীতি, তত্ত্বজ্ঞান, শিল্পবিদ্যা প্রভৃতি যাবতীয় গুরুতর বিষয় অতি সূক্ষ্মভাবে ও বহুদর্শিতার সহিত আলোচনা করিয়া গিয়াছেন।

জন্মাবধি ইনি অত্যন্ত রুগ্না ছিলেন। আশৈশব তিনি আঘ্রাণ শক্তি বিহীনা এবং বিশ বছর বয়স হইতে প্রায় একেবারে বধির হইয়া গিয়াছিলেন। কিন্তু হ্যারিয়েটের এই বধিরতা তাঁহার কোনো কষ্টের কারণ না হইয়া বরং সুখের বিষয়ই হইয়াছিল। বহির্জগতের কোলাহল হইতে এরূপে চিরকালের জন্য পরিত্রাণ লাভ করিয়া নির্বিঘ্ন চিত্তে কাগজ-কলমের মধ্যে স্বীয় প্রাণ ঢালিয়া দিয়াছিলেন।

তাঁহার কোনো গ্রন্থের একস্থানে তিনি নিজে লিখিয়া গিয়াছেন যে 'আমার মনে হয় যে আমাদের শ্রবণেন্দ্রিয় প্রভৃতি ইন্দ্রিয় সকলের সমভাবে চালনা হইলে মনের মধ্যে যে সমুদয় ভাব বর্তমান থাকে তাহাতে প্রবলরূপে মস্তিষ্ক চালনা করিলেও আমাদের বিশেষ কোনো কষ্ট হয় না। কিন্তু এই ইন্দ্রিয় সকলের কার্যকারী শক্তি না থাকিলে যদি আমাদিগকে একাগ্রচিত্তে মস্তিষ্কের চালনা করিতে হয়, তাহা হইলে আমাদের মস্তিষ্কের কার্য অতিশয় ভারবহ হইয়া উঠে—মস্তিষ্ক লেশমাত্র বিশ্রাম অনুভব করিতে পারে না। যাঁহাদের পঞ্চেন্দ্রিয় সমভাবে কার্য

করিতেছে তাহাদের অপেক্ষা যে আমাদের ন্যায় বধিরের জীবনে অধিকতর কষ্ট ও পরিশ্রমের সহিত কার্য করিতে হয় তাহা তাঁহারা বুঝিতে পারেন কিনা সন্দেহ।'

হ্যারিয়েট মার্টিনো যে ফরাসি বংশোৎপন্না ছিলেন তাহা তাঁহার নাম হইতেই বুঝা যায়। ইহার পিতৃপুরুষগণ প্রোটেস্টান্ট খ্রিস্টীয় ধর্মাবলম্বী ছিলেন, সেই জন্য কোনো বিশেষ কারণে ফরাসি আইনানুযায়ী ফরাসিদেশ হইতে বিতাড়িত হইয়া তাঁহারা ইংলন্ডের নরিচ প্রদেশে আসিয়া বসবাস করিয়াছিলেন। ইংলন্ডে এই বংশ সামাজিক এবং ধর্ম সম্বন্ধে স্বাধীনচেতার জন্যই প্রসিদ্ধ। ১৮০২ খ্রিস্টাব্দে হ্যারিয়েট এই বংশে জন্মগ্রহণ করেন। ইঁহারা আট ভাই-ভগিনী—তান্মধ্যে ইনি ষষ্ঠ। ইঁহার পিতা একজন অত্যন্ত সদাশয় ব্যক্তি ছিলেন। ইনি যদিও খুব ধনী ছিলেন না তবুও তাঁহার অবস্থার তুলনায় তাঁহার সন্তানদিগকে খুব ভালো করিয়া শিক্ষা দিয়াছিলেন। তৎকালে আজকালের ন্যায় এরূপ উচ্চশিক্ষা বালিকাদিগকে দেওয়া হইত না, কিন্তু হ্যারিয়েট জেম্‌স মার্টিনো নামক তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতার নিকট হইতে স্বীয় চেষ্টাগুণে এইরূপ ধরনের উচ্চশিক্ষা লাভ করিয়াছিলেন।

আশৈশব হ্যারিয়েট অত্যন্ত চিন্তাশীল ছিলেন। তিনি ধীর মনে গভীরভাবে চিন্তা করিতে পারিতেন। চিন্তা করিবার কালে তিনি বাহিরের বিষয় হইতে এত অন্যমনস্ক হইতেন যে সেই সময় চক্ষুর সম্মুখে একটা কোনো বস্তু ধরিলেও তাহা তাঁহার দৃষ্টি আকর্ষণ করিত না। তাঁহার আত্মীয়েরা তাঁহার এই ভাবকে মস্তিষ্কের কোনো রোগ বলিতেন। এই অন্যমনস্ক ভাবের বিষয়ে হ্যারিয়েট নিজে যাহা যাহা বলিয়া গিয়াছেন তাহার মধ্যে একটি মাত্র উদাহরণ দিলেই পাঠকগণ বুঝিতে পারিবেন যে তিনি একটা কোনো বিষয় কত গভীরতার সহিত চিন্তা করিতেন।

> ১৮১১ খ্রিস্টাব্দে নভোমণ্ডলে যখন একটি বৃহৎ ধূমকেতুর উদয় হয় সেই সময় আমার বয়স নয় বৎসর। প্রায় প্রত্যহ রাত্রে আমাদের সমস্ত পরিবারগণ ওই ধূমকেতু নিরীক্ষণ করিবার জন্য আমার পিতার কার্যালয়ের জানালায় গিয়া দাঁড়াইতেন। আমিও তাঁহাদের সহিত গমন করিতাম। তাঁহারা সকলেই উহা দেখিতেন ও আনন্দ প্রকাশ করিতেন। উহা দেখিবার জন্য আমার চেষ্টার কোনো ত্রুটি হইত না—কিন্তু তবুও আমি উহা দেখিতে পাইতাম না। পিতা-মাতা ভ্রাতাভগিনীগণ সকলেই একবাক্যে বলিতেন 'তুমি দেখতে পাচ্ছ না? ওই যে! এটা যে একটা বড়ো রেকাবির ন্যায়। বল না কেন যে তুমি চাঁদকেও দেখতে পাচ্ছ না।' তাঁহারা এইরূপ বলিলেও আমি ধূমকেতুর কিছুই দেখিতে পাইতাম না, কেবল নিরাশার তীব্র যাতনায় আমার প্রাণ ফাটিয়া যাইত। আমার এখন

মনে হয় যে তখন আমি ধূমকেতুর আকৃতিটা ভিন্ন প্রকারের কল্পনা করিয়া লইয়া দেখিতে যাইতাম সুতরাং সেই মনগড়া বস্তুকে যতই চক্ষুবিস্তার করিয়া দেখি না কেন দেখিতে পাইতাম না।

বহির্জগতের প্রতি হ্যারিয়েটের এরূপ অন্যমনস্ক ভাবের জন্য তাঁহার সমবয়স্ক বালিকাগণ তাঁহার সহিত বড়ো বেশি মিশিত না ; এই কারণে তিনি নিজেও সকলের নিকট হইতে দূরে থাকিতেন। কিন্তু মনুষ্য কি বিনা কর্মে থাকিতে পারে? কখনই না। ভগবানের রাজ্যে একটি প্রাণীরও চুপ করিয়া থাকিবার আদেশ নাই। সকলেই ভালো হউক মন্দ হউক কোনো-না-কোনো কর্ম করিবেই করিবে। অতএব হ্যারিয়েট মার্টিনো বাহিরের আমোদপ্রমোদ হইতে বঞ্চিত হইলে অন্তর্জগতের আনন্দের মধ্যে প্রবিষ্ট হইলেন। তিনি পুস্তকের কীট হইয়া পড়িলেন। তাঁহার ভ্রাতা জেমস্ যে সমুদয় বিষয় বিদ্যালয়ে শিক্ষা লাভ করিতেন মিস্ মার্টিনো সেইগুলি তাঁহার নিকট হইতে নিজের আয়ত্তাধীন করিতে চেষ্টা করিতেন। সাহিত্য তাঁহার জীবনের একমাত্র অবলম্বন হইল। কিন্তু ছোটোবেলায় তিনি সংগীত ও বাদ্য খুব ভালো রকম শিক্ষা করিয়াছিলেন। আমরা অগ্রেই বলিয়া গিয়াছি যে বিশ বৎসর বয়ক্রম হইতে তিনি প্রায় সম্পূর্ণরূপ বধির হইয়া গিয়াছিলেন, সুতরাং বেশিদিন সংগীত ও বাদ্যের চর্চা রাখিতে পারেন নাই। তাঁহার বৃদ্ধ বয়সে যদি কেহ তাঁহার নিকট সংগীতের বিষয় উল্লেখ করিত কিংবা কেহ দূর হইতে কোনো কথা বলিতেছেন দেখিলে তিনি হঠাৎ উৎকর্ণ হইয়া শুনিতে যাইতেন ও চমকিয়া উঠিতেন—তাঁহার মনে কী একটা যেন ভাবের উদয় করিয়া দিত। পূর্বের ন্যায় যেন তিনি ফ্রক পরিহিত একটি ছোটো বালিকা, টুলে বসিয়া সংগীত বাদ্য অভ্যাস করিতেছেন ও ভাইভগিনীদের কোলাহলধ্বনি শুনিতেছেন এই সমুদয় মনে হইত এবং নিমেষের জন্য তাঁহাকে ওই মধুর পূর্বস্মৃতি সকল অভিভূত করিয়া ফেলিত।

কিছুকাল পরে ইহার পিতার সাংসারিক অবস্থা অত্যন্ত শোচনীয় হওয়াতে হ্যারিয়েটকে জীবিকা নির্বাহার্থে কর্ম করিতে বাধ্য হইতে হইয়াছিল। প্রথম দিনকতক তিনি কয়েকজন বালিকাকে বাদ্যযন্ত্র শিক্ষা দিতে আরম্ভ করেন, কিন্তু বধিরতার জন্য উহা তাঁহাকে পরিত্যাগ করিতে হইল। এখন হইতে তিনি রীতিমত সাহিত্যচর্চায় মনোনিবেশ করিলেন। অল্পকালের মধ্যে তাঁহার অনেক গ্রন্থ প্রকাশিত হইল। তাঁহার পুস্তকের ভাষা অতিশয় সরল, প্রাঞ্জল ও তেজস্বিতাপূর্ণ। তাহার এক একটি গ্রন্থ প্রকাশিত হইলেই সকলেই আগ্রহের সহিত পাঠ করিত। সেই জন্য তিনি প্রসিদ্ধ গ্রন্থকর্ত্রী বলিয়া জগতে পরিচিত হইবার পূর্বেই যথেষ্ট অর্থ

উপায় করিতে সক্ষম হইয়াছিলেন।

হ্যারিয়েট আজীবন কুমারী থাকিয়া সাহিত্যকেই জীবনের ব্রতরূপে গ্রহণ করিয়াছিলেন। তিনি যে, জগতে অক্ষয় কীর্তি রাখিয়া গিয়াছেন তাহার জন্য তাঁহাকে কত পরিশ্রম করিতে হইয়াছিল। কত অধ্যবসায়ের সহিত দারুণ সাংসারিক বিপদআপদের মধ্যে পড়িয়াও তিনি স্থির থাকিতে পারিয়াছিলেন। তিনি একাধারে শিক্ষয়িত্রী ও ছাত্রী ছিলেন। কোনও সামান্য বস্তুও তাঁহার তীক্ষ্ণ দৃষ্টি হইতে এড়াইত না। সমস্ত বিষয়ের সার ভাব গ্রহণ করিতে সতত যত্নবতী থাকিতেন।

হ্যারিয়েট মার্টিনো বাস্তবিকই আত্ম-শিক্ষিতা ছিলেন ; যাহা কিছু শিক্ষা লাভ করিয়াছিলেন তৎসমুদয়ই আত্মচেষ্টার গুণে। ইহার জন্য যে তিনি আর কাহারও নিকট ঋণী তাহা বলিতে পারি না। ইহার প্রথমকার প্রবন্ধগুলি আদর্শ রচনা না হউক সুস্পষ্ট ও পরিষ্কাররূপে ব্যক্ত। ইনি কীরূপ অসীম প্রতিভাসম্পন্না ছিলেন তাহা নিম্নলিখিত ঘটনা দ্বারা প্রতিভাত হইতেছে। একবার 'ব্রিটিশ এন্ড ফরেন ইউনিটারিয়ান এসোসিয়েশান' নামক কোনো সভা, রোমান কাথলিক, ইহুদি এবং মুসলমানদিগের ধর্ম সম্বন্ধে তিনটি স্বতন্ত্র ভাবের প্রবন্ধের জন্য তিনটি পুরস্কার দিতে প্রতিশ্রুত হয়। যথা সময়ে প্রবন্ধ তিনটি প্রেরিত হইল ; উহারা এমন তিনজন ভিন্ন ভিন্ন লোক দ্বারা পরীক্ষিত হইল, যাঁহারা পরস্পরের সম্বন্ধে কিছুই জানিতেন না। পরীক্ষা শেষে পুরস্কার বিতরণকালে জানা গেল যে ওই তিনটি বিভিন্ন বিষয়ক প্রবন্ধের লেখক একই ব্যক্তি ; তিনি আর কেহই নন, আমাদের এই মিস হ্যারিয়েট মার্টিনো।

তিনি যখন আমেরিকা ভ্রমণ করিতে যান, তখন তিনি মার্কিনবাসীদিগের রীতিনীতি, আইন এবং শিক্ষাপ্রণালীর মূল সত্য তন্ন তন্ন করিয়া আয়ত্ত করিতে সবিশেষ প্রয়াস পাইয়াছিলেন। মার্কিন দেশ সম্বন্ধে তাঁহার রচনাগুলিতে তাঁহার বিদ্যাবুদ্ধির যথেষ্ট পরিচয় পাওয়া যায়। দেশের সাধারণ বিবরণ ব্যতীত মার্কিনদিগের আচার, ব্যবহার, সামাজিক, রাজনৈতিক বিষয় সকল অতি বিশদরূপে লিখিয়া গিয়াছেন। তাঁহার সমসাময়িক রচিত কোনো পুস্তক তাঁহার পুস্তকের সমকক্ষ হইতে পারে নাই। তাঁহার প্রণীত গ্রন্থাদির তালিকা পাঠ করিলে তাঁহার বিদ্যাবুদ্ধির অসীমতায় আশ্চর্য হইতে হয়। সামাজিক সংস্কার শ্রমজীবীদিগের অবস্থার উন্নতি সম্বন্ধে তিনি যাহা কিছু লিখিয়াছেন তাহাতে তাঁহার মনের উচ্চভাব ও দেশকাল অবস্থা ভেদে কর্তব্যাকর্তব্যের যথার্থ জ্ঞান ও সূক্ষ্মদর্শিতার যথেষ্ট পরিচয় পাওয়া যায়। কী আখ্যায়িকা, সমাজনীতি, কী অর্থনীতি, কী রাজনীতি, কী ধর্ম, কী আইন

কোনো বিষয়ই ইহার লেখনী হইতে নিষ্কৃতি লাভ করে নাই। তিনি দরিদ্র ও শ্রমজীবীদিগের বিশেষ বন্ধু ছিলেন। এ পর্যন্ত অসহায় ও কষ্টসহিষ্ণু শ্রেণির লোকদিগের হইয়া এতটা পরিশ্রম স্বীকার করিতে আর কোনো স্ত্রীলোক সাহস করেন নাই। অত্যধিক মানসিক চর্চাবশত ক্রমে তাঁহার স্বাস্থ্য ভঙ্গ হইয়া গেল। চার-পাঁচ বৎসর কাল তিনি নিতান্ত অসুস্থ ছিলেন, এমনকী তিনি শয্যাশায়ী হইয়া পড়িয়াছিলেন। যন্ত্রণা উপশম করিবার নিমিত্ত তাঁহাকে অহিফেন মিশ্রিত ঔষধ সেবন করিতে হইত। এই দীর্ঘকাল ব্যাপী রোগ-ভোগ কালে তিনি একেলা বসিয়া টিনমাউথে স্বীয় গৃহের গবাক্ষ হইতে সমুদ্রের মহান দৃশ্য, উহার তরঙ্গ-খেলা নিরীক্ষণ করিয়া একমাত্র আনন্দোপভোগ করিতেন। কিন্তু এই পীড়িত অবস্থায়ও তিনি চিন্তাস্রোত হইতে মনকে বাঁধিয়া রাখিতে সক্ষম হন নাই। তাঁহার *লাইফ ইন এ সিক রুম* নামক পুস্তকখানি সেই অসুস্থাবস্থায়, তাঁহার মানসিক ভার যে কীরূপ অবিকৃতভাবে ছিল তাহাই স্পষ্ট দেখাইতেছে। এই সময় ব্রিটিশ গভর্নমেন্ট সাহিত্য ক্ষেত্রে তাঁহার বিশাল কর্মের পুরস্কার স্বরূপ বাৎসরিক দেড় শত পাউন্ড (২২৫০ টাকা) করিয়া বৃত্তি দিবার জন্য দুই-দুইবার প্রস্তাব করেন ; হ্যারিয়েট, যে কার্য তিনি করিয়াছেন, তাহার জন্য পুরস্কার স্বরূপ অর্থ লওয়া নিতান্ত ঘৃণিত জ্ঞানে দুইবারই সে প্রস্তাবে অসম্মত হইয়া অস্বীকার করেন। ইহা দ্বারা তাঁহার মন কীরূপ উচ্চভাবে পূর্ণ ছিল তাহারই পরিচয় পাওয়া যাইতেছে। তিনি পুনরায় স্বীয় স্বাস্থ্যলাভ করিলে একখানি বৃহৎ গ্রন্থ তিন খণ্ডে শেষ করিয়া বাহির করেন। ইহাতে তিনি প্রাচীন এবং আধুনিককালের *'গেম'* আইনের তুলনা করিয়া ইহাদের ফলাফল দেখাইয়া দিয়াছেন। ইহার পর মিস মার্টিনো প্রাচ্য জগত দর্শন করিতে ইচ্ছুক হইয়া ১৮৪৬ খ্রিস্টাব্দে মিসর, পালেস্তাইন, গ্রিস, সিরিয়া এবং আরব প্রভৃতি দেশসমূহ পরিদর্শন করিয়া *বর্তমান এবং অতীত প্রাচ্য জীবন* নাম দিয়া একটি গ্রন্থ প্রকাশ করেন। পরে তিনি তত্ত্বজ্ঞান সম্বন্ধে কিছু আলোচনা করিয়া *হিস্টরি অব ইংলণ্ড ডিউরিং থার্টি ইয়ারস্ পিস্* এবং *গৃহ শিক্ষা* লিখিয়া প্রভূত যশ লাভ করিয়াছিলেন। এই সকল গ্রন্থ ব্যতীত তিনি লন্ডনে মাসিকপত্র ও সংবাদপত্র সমূহে বহুতর প্রবন্ধ লিখিতেন।

ইংলন্ডের যে গ্রামে হ্যারিয়েট বাস করিতেন, তাহার প্রাকৃতিক সৌন্দর্য অতিশয় মনোহর। তিনি সেই সৌন্দর্য রস পান করিয়া কঠোর বিদ্যাচর্চার মধ্যেও তাঁহার মনকে সদা প্রফুল্ল রাখিতে পারিতেন।

তাঁহার বুদ্ধিবৃত্তি কেবলমাত্র লেখনী পরিচালনেই বদ্ধ ছিল না ; তাঁহার প্রতিভা

নানা বিষয়ে প্রত্যক্ষ কার্য করিয়া গিয়াছে। তাঁহার সেই কুটির, বাগান ও চাষবাস সমুদায় এরূপ সুচারুভাবে সম্পন্ন করিতেন এবং চাষের এত উন্নতি করিয়াছিলেন যে তাহা নিকটস্থ কৃষকদিগের হিংসার ও আশ্চর্যের বিষয় হইয়া উঠিয়াছিল। হ্যারিয়েট প্রায়ই অগ্ন্যাধার উনানের নিকট বসিয়া তাঁহার পাড়া প্রতিবাসী এবং কৃষক বন্ধুগণকে হাস্যকর গল্প বলিয়া ও সংবাদপত্রাদি পাঠ করিয়া আমোদ দিতেন। গ্রামের সকলে তাঁহার অত্যন্ত ভক্ত ছিল। যে কেহ একবার তাঁহার সংশ্রবে আসিত সকলেই তাঁহার অমায়িক ব্যবহার, পরোপকারিতা, বিনয়, সরলতা প্রভৃতি গুণে মুগ্ধ হইয়া তাঁহার অনুগত হইয়া পড়িত। কেই কখনও ইহার নিন্দাবাদ করিতে সক্ষম হন নাই। ইহার মৃত্যুতে দেশশুদ্ধ সকলেই শোকপ্রকাশ করিয়াছিলেন—ইংলন্ড একটি রত্নচ্যুত হইয়াছিল।

# রাজনীতি ও রমণীপ্রতিভা

বিখ্যাত মহিলা মাদাম দা স্টেলের নাম কে না শুনিয়াছে? অষ্টাদশ শতাব্দীর শেষভাগে এই মহিলা সমগ্র ইউরোপকে আপনার উজ্জ্বল প্রতিভা দ্বারা স্তম্ভিত করিয়াছিল। ইহার ন্যায় অতুলনীয় বিদ্যাবুদ্ধি স্ত্রীলোকদিগের মধ্যে প্রায় দেখিতে পাওয়া যায় না।

এই আদর্শ ফরাসি রমণী মাদাম দা স্টেল (কুমারী অ্যান লুই জার্মেন নেকার) ১৭৬৬ খ্রিস্টাব্দে প্যারিস নগরে জন্মগ্রহণ করেন।

নেপোলিয়ন, ওয়াশিংটন, মহারানি ভিক্টোরিয়া প্রভৃতি খ্যাতনামা পুরুষ ও রমণী দিগের জীবনী পাঠ করিলে দেখা যায় যে, ইহাদিগের পিতা-মাতারা বিখ্যাত না-হউন কিন্তু অতিশয় উচ্চমনা এবং বহু গুণে বিভূষিত ছিলেন। এই আদর্শ রমণী মাদাম দা স্টেলের পিতা-মাতারাও ঐ শ্রেণির লোক ছিলেন।

ইহার পিতা জেমস নেকার অতিশয় দরিদ্রাবস্থাপন্ন হইয়াও একসময় ফরাসি রাজনৈতিক গগনে অল্পক্ষমতা বিস্তার করেন নাই। পঞ্চদশ বৎসর বয়সে জেমস নেকার স্বীয় জন্মভূমি জেনিভা পরিত্যাগ করিয়া কোনো ব্যাংকের কর্মচারী নিযুক্ত হইয়া প্যারিসে আইসেন। কিয়ৎকাল পরে এই কর্ম ছাড়িয়া দিয়া অপর একটি ব্যাংকে কর্ম করিতে আরম্ভ করেন। পরিশেষে ইহারই অংশিদার হইয়া যেকালে ইংরেজদিগের সহিত ফরাসিগণের সাত বৎসর কাল মহা যুদ্ধ হয়, সেই সময় ইনি প্রভূত ধনোপার্জন করেন। ১৭৭৬ খ্রিস্টাব্দে ফরাসি রাজস্ব সম্বন্ধে কোনোরূপ সুবন্দোবস্তের অভাব হেতু তাঁহাকে ফরাসি গভর্নমেন্ট রাজস্ব সচিবের পদে নিযুক্ত করেন। নেকারের অগ্রে এ পর্যন্ত কোনো প্রোটেস্টানট্ ধর্মমতাবলম্বী ফরাসি এরূপ উচ্চপদ প্রাপ্ত হয়েন নাই। রাজস্ব সচিব হইয়া ইনি নিঃস্বার্থভাবে স্বদেশের অনেক হিতসাধন করিয়া গিয়াছিলেন। তাহার জন্য ফরাসি রাজ হইতে তিনি কোনোই

পুরস্কার প্রাপ্ত হন নাই, বরঞ্চ তাঁহার প্রতি অত্যন্ত অন্যায় আচরণই করা হইয়াছিল।

ফরাসি বিপ্লবের প্রথম সূচনায় জেমস নেকার ফরাসিরাজ ষোড়শ লুইকে প্রজাবিরোধী কতকগুলি কর্ম হইতে নিরস্ত করিতে গিয়া কর্মচ্যুত হইয়া প্যারিস হইতে তাড়িত হইলেন। রাজাদেশানুযায়ী প্যারিস ত্যাগ করিয়া নেকার মাতৃভূমি জেনিভায় চলিয়া গেলেন। সেখানে উচ্চবংশের বহুবিধ পদস্থ সম্ভ্রান্ত ব্যক্তিগণ তাঁহার প্রতি সহানুভূতি প্রকাশের নিমিত্ত তাঁহার সহিত দেখাসাক্ষাৎ করিতে আসিতেন। ইনি প্যারিস হইতে প্রস্থান করিলে নগর মধ্যে প্রজাসাধারণের মধ্যে এক মহা হাহাকার পড়িয়া যায়। এই কোলাহল থামাইবার জন্য মহারাজ লুই পুনরায় নেকারকে প্যারিসে ডাকাইয়া পূর্বপদে প্রতিষ্ঠিত করিতে বাধ্য হইলেন। নেকারের প্রত্যাগমনে ফরাসিরা অতিশয় আনন্দিত হইল, কেননা নেকারের প্রতি তাহাদিগের অত্যন্ত শ্রদ্ধা-ভক্তি ছিল। অবশেষে ১৭৮৮ খ্রিস্টাব্দে ফরাসি বিপ্লবের প্রথম জাতীয় অধিবেশনে তাঁহাকে পুনরায় কর্মচ্যুত করিয়া প্যারিস হইতে নির্বাসিত করা হইল। তিনি তখন জেনিভার নিকট কপেট নামক প্রদেশে তাঁহার যে নিজের ভূসম্পত্তি ছিল সেইখানে গিয়া বাস করিতে লাগিলেন। এই সময় হইতে জীবনের অবশিষ্ট কয়েক দিবস তিনি সাহিত্য সেবায় মনোনিবেশ করিলেন। তিনি রাজনীতি ও ধর্ম সম্বন্ধে অনেক গ্রন্থ লিখিয়া ছিলেন। ইহা ব্যতীত ফরাসি বিপ্লব সম্বন্ধে এক প্রকাণ্ড ইতিহাস প্রণয়ন করিয়াছেন। এইরূপে স্বদেশের কত মহৎ কার্য সাধন করিয়া কত লোকের অনুরাগ ও বিরাগভাজন হইয়া কত উৎকৃষ্ট গ্রন্থ রচনার দ্বারা জগতে অক্ষয় কীর্তি স্থাপন করিয়া ১৮০৪ খ্রিস্টাব্দে ৭২ বৎসর বয়সে ইহলোক ত্যাগ করিয়া যান।

মাদাম স্টেলের মাতা দাম সুজ্যান নেকার একজন পাদরির দুহিতা। এই সুজ্যান নেকার এক অসাধারণ বিদুষী রমণী ছিলেন। ইঁহারই যত্নে ও সুশিক্ষার গুণে, ইহাদের একমাত্র কন্যা ভবিষ্যতে লোকসমাজে এত প্রসিদ্ধ হইতে পারিয়াছিলেন। মাদাম নেকার যেমন পরমাসুন্দরী ছিলেন তেমনি বিদ্যা, বুদ্ধি, সুমিষ্ট বাক্যালাপ ব্যবহারাদিতেও অন্যান্য রমণীগণের অপেক্ষা এত শ্রেষ্ঠ ছিলেন যে বিখ্যাত রোম ইতিহাসবেত্তা গিবান সাহেবও তাঁহার রূপ ও গুণে মোহিত হইয়া তাঁহার হস্তপ্রার্থী হন। কিন্তু পরে, ইহার দরিদ্রাবস্থা দেখিয়া বিবাহ করেন নাই। সুজ্যান পিতার মৃত্যুর পর, অর্থ কষ্টের জন্য দিন কতক শিক্ষয়িত্রীর কার্য করিয়া নিজের ও মাতার ভরণপোষণ নির্বাহ করেন। এইরূপে তিনি যখন এক সম্ভ্রান্ত ব্যক্তির পুত্রকে শিক্ষা দিতেছিলেন সেই সময় নেকারের সহিত তাঁহার পরিচয় হয়। সুজ্যানের আন্তরিক

ও বাহ্যিক উভয় সৌন্দর্যে মুগ্ধ হইয়া তাঁহাকে বিবাহ করেন। ইহাদের পরস্পরের প্রতি প্রগাঢ় ভালোবাসা ছিল। নেকার সম্বন্ধীয় বিষয় হইতে আরম্ভ করিয়া কোনো সামান্য বিষয়ও স্ত্রীর পরামর্শ ছাড়া চলিতেন না, তেমনি মাদাম নেকারও স্বামীর অতিশয় বাধ্য ছিলেন, তাঁহার বিনা অনুমতিতে কোনো কর্ম করিতেন না। তিনি রূপের জন্য যত না ততোধিক গুণের দ্বারা স্বামীর এত অনুরাগভাজন হইতে সক্ষম হইয়াছিলেন।

জেমস নেকারের রাজস্ব সচিবের পদ মাদাম নেকারকে দরিদ্র প্রজাদিগের কষ্ট ও দুঃখ লাঘবের পক্ষে খুব সহায়তা করিয়াছিল। পাঁচ বৎসর কাল তিনি নিরন্তর প্রগাঢ় যত্ন ও অধ্যবসায়ের সহিত প্যারিসের যাবতীয় কারাগৃহ এবং হাসপাতালের অধিবাসীগণের দুঃখমোচনে এবং উহাদের ব্যবস্থাপ্রণালী সংস্কারে একান্ত ব্রতী ছিলেন। নেকার তাঁহার রচিত পুস্তকাদির মধ্যে এক স্থানে উল্লেখ করিয়া গিয়াছেন যে

> একজন রাজস্ব সচিবের পক্ষে সহধর্মিনীকে এইরূপ যাবতীয় কার্যে সহকারিণী স্বরূপে লাভ করা, ইহা কম সৌভাগ্যের বিষয় নয়; ইহা কী সুখের বিষয় যে এরূপ একজন সুশিক্ষিতা মহিলাকে আপনার সমস্ত সুখ দুঃখের ভাগী করিতে পারিয়াছি।

এমন সর্বগুণে বিভূষিতা বিদুষী রমণী যিনি অন্যান্য লোকের উপকারে এত ব্যস্ত, তিনি যে একমাত্র কন্যার শিক্ষার জন্য সতত চেষ্টিত ছিলেন, তাহা বলাবাহুল্য মাত্র।

কুমারী নেকার অর্থাৎ মাদাম দা স্টেল স্বীয় মাতার নিকট শিক্ষালাভ ব্যতীত তাঁহার পিতৃগৃহে সমবেত খ্যাতনামা জ্ঞানী ব্যক্তিদিগের গবেষণাপূর্ণ বহু প্রকারের তর্কবিতর্ক ও আলোচনা হইতেও জ্ঞান লাভ করিতেন। বয়সে অন্যান্য বালিকারা পুতুল খেলায় প্রবৃত্ত থাকে কুমারী নেকার বয়সে এসব প্রধান প্রধান ব্যক্তিদিগের মধ্যে বসিয়া সাহিত্য, রাজনীতি কর্মের কথা কহিতে শিখিয়াছিলেন।

বালিকাবস্থা হইতেই ইনি কূট বিষয় সকল এরূপ সূক্ষ্মভাবে আলোচনা করিতে পারিতেন , যে তৎকালে অতি প্রবীণ বহুদর্শী শাস্ত্রবেত্তারা ইহার সহিত বাক্যালাপ করিয়া অতিশয় আনন্দ উপভোগ করিতেন। পঞ্চদশ বৎসর বয়সে তিনি একখানি দুরূহ ফরাসি গ্রন্থের উপর আপনার মন্তব্য লিখিয়া সুন্দরভাবে তাহার সমালোচনা করেন। তাহা দেখিয়া প্রসিদ্ধ দার্শনিক অ্যাবে রেন্যাল, কুমারী নেকারকে তাঁহার তৎকাল রচিত কয়েক খানি দুরূহ গ্রন্থের সমালোচনা করিতে অনুরোধ করিয়াছিলেন।

মাদাম দা স্টেলে একদিকে যেমন পুরুষোচিত গুণ, যথা অধ্যবসায়, বুদ্ধি, তেজস্বিতা, বহুদর্শিতা প্রভৃতি বিদ্যমান ছিল, অন্যদিকে রমণীর কোমলভাবও তাঁহাতে পূর্ণমাত্রায় ছিল, পিতা-মাতার প্রতি তাঁহার অত্যন্ত শ্রদ্ধাভক্তি ছিল। কুমারী নেকার নিজেই বলিয়া গিয়াছেন যে

> আমার পূজনীয় পিতার নিকট হইতে আমি এরূপ চিন্তা করিতে অভ্যাস করা শিক্ষা করিয়াছি যাহাতে সকলে পরিষ্কারভাবে আমার হৃদয়ে পড়িতে পারে।

জেম্‌স্‌ নেকার *কাউন্ট রাঁদু* নামে এক গ্রন্থ লিখিয়া প্রকাশ করিলে কুমারী নেকার তাঁহার পিতাকে, এই গ্রন্থের সুন্দররূপে সমালোচনা করিয়া একটি বেনামি পত্র লিখেন। ওই পত্রের লেখার ধরনে নেকার বুঝিতে পারিয়াছিলেন, উহার লেখিকা কে এবং সেই অবধি তিনি স্বীয় দুহিতার পরমর্শানুযায়ী কার্য করিতেন এবং তাঁহার বিচার-বিবেচনাতে অত্যন্ত শ্রদ্ধা প্রদর্শন করিতেন।

কুড়ি বৎসর বয়স হইতে কুমারী নেকার রীতিমতো সাহিত্যসেবী হইয়াছিলেন। ইহার আগে তিনি তাঁহার পিতার কার্যের সহায়তা করিতেন মাত্র।

তাঁহার প্রথম রচনা *সোফী* বা *গুপ্ত অনুরাগ* নামে একখানি উপন্যাস। তাহার পর বৎসরে লেডি *জেনগ্রের* জীবনী অবলম্বন করিয়া আর একখানি গ্রন্থ প্রকাশিত করেন। এই সময় সুইডেন প্রদেশের রাজপ্রতিনিধি, মহারানি অ্যানটোয়নেটের অতিশয় প্রিয়পাত্র, ষোড়শ লুইর সভাসদ্‌ ব্যারণ ডাস্টির সহিত কুমারী নেকারের বিবাহ হয়। এই ব্যারণ ডাস্টি এক মহান অতিশয় সুপুরুষ ছিলেন। তিনি সুইডেন প্রদেশের রাজমহিষীর প্রধান কর্মচারীর পদ প্রাপ্ত হন এবং পরে অনেক উচ্চ উপাধি-ভূষিত হইয়াছিলেন।

দুভাগ্যর্বশত ইহাদের মিলন কিন্তু সুখের হয় নাই। মাদাম স্টেলের জীবনের লক্ষ্য তাঁহার স্বামীর জীবনের লক্ষ্য হইতে একেবারে ভিন্ন ও উচ্চদরের থাকাতে তাঁহারা পরস্পরের সংসর্গে সুখী হইতে পারেন নাই। দুইটি পুত্র এবং একটি কন্যা জন্মাইবার পর, ইহারা পরস্পর পৃথক হইয়া যান।

ফরাসি বিপ্লবের সহিত প্রথমে ইহার সম্পূর্ণ সহানুভূতি ছিল, কিন্তু পরে কর্ম সূত্রে অনেক লোমহর্ষক বীভৎস ব্যাপার সংঘটিত হইতে আরম্ভ হইলে, তিনি ইহার একজন মহাবিপক্ষ হইয়া উঠেন। রাজপরিবারের প্যারিস হইতে গোপনে পলায়নের জন্য তিনি অনেক চেষ্টা করিয়া ও ব্যর্থ মনোরথ হইয়া সবশেষে পিতার সহিত সুইজারল্যান্ড প্রদেশে চলিয়া যান।

মহারাজ লুইয়ের হত্যার সংবাদ শুনিয়া তিনি অত্যন্ত ব্যাকুল হইলেন এবং মহারানি মেরি অ্যানটোয়নেটকে বাঁচাইবার জন্য অনেক চেষ্টা করেন। বিখ্যাত ফরাসি সচিব রোবস্ পিয়েরের রাজত্বকালে নিজের আসন্ন বিপদ তুচ্ছ করিয়া রানির পক্ষ সমর্থন করত এই বিপ্লবকারীদিগের বিরুদ্ধে এক গ্রন্থ রাখিলেন, কিন্তু তাহা তখন কে পড়িবে! সকলেই তখন রাজার শিরশ্ছেদন দর্শনার্থ লালায়িত। প্রজাসাধারণের প্রতি রাজা যে অন্যায় ব্যবহার করিয়াছেন, সেই অন্যায় তাহারা রাজরক্তে ধৌত করিতে চায়। অতএব কে এখন মাদাম দা স্টেলের কথা শুনিবে? সুতরাং তাহাদিগের সেই রাজমুণ্ডের জন্য গগনভেদী উচ্চনাদে মহারানিকে রক্ষা করিবার নিমিত্ত তাঁহার সমুদায় প্রয়াস বিফল হইল।

প্রাতঃকালে মেরি অ্যানটোয়নেট রাজপ্রাসাদের সম্মুখে 'গিলোটিন' নামক শিরশ্ছেদন যন্ত্রে প্রাণত্যাগ করিলেন। এই প্রাসাদেই কয়েক মাস গত হইল অতিশয় জাঁকজমকের সহিত ইঁহার বিবাহ কার্য সম্পন্ন হইয়াছিল, সেই আনন্দসূচক ঘটনা আজ কী হৃদয়ভেদী ঘটনায় পরিণত হইল!

মহারানি আস্তে আস্তে গিলোটিনাভিমুখে অগ্রসর হইতে লাগিলেন, তাঁহার মস্তকে একটি কালো টুপি এবং পরিধানে শ্বেত বস্ত্র, তাঁহার চারিধারে অমানুষিক ঘৃণা ও বিদ্বেষভাবপূর্ণ মনুষ্যমূর্তির যেন তরঙ্গ খেলিতেছিল। ধর্ম বলে বলী হইয়া মেরী সেই ভয়ংকর গিলোটিনের সম্মুখীন হইলেন। মুহূর্তের জন্য উর্ধ্বদিকে দৃষ্টিপাত করিয়া সন্তানগণ ও মহারাজের নিকট দু-একটি মাত্র কথা বলিয়া বিদায় গ্রহণ করিলেন, আর তৎক্ষণাৎ সেই ভয়ংকর খড়্গ তাঁহর মস্তক ছেদন করিল। হায়! এইরূপ নৃশংসভাবে একজন নির্দোষী নিঃসহায় রমণিকে নিহত হইতে দেখিয়া সেই প্রতিহিংসাপরায়ণ পশুতুল্য মনুষ্যগুলির মধ্যে কাহারও চক্ষে একবিন্দুও অশ্রু দেখা দেয় নাই! ক্রমে কত ভালো ভালো লোক এই নরপিশাচগুলির হস্তে নিহত হইল। প্যারিস শহরে নররক্তের স্রোত বহিতে লাগিল। যে কেহ এই ক্ষিপ্তপ্রায় মানবপাষণ্ডদিগের সহিত সমস্বরে 'জয় সাধারণতন্ত্রের জয়' না বলিবে তাহারও জন্য এই গিলোটিন প্রস্তুত আছে। এই সকল ভয়ানক দৃশ্য হইতে অব্যাহতি লাভ করিবার জন্য মাদাম দা স্টেল প্যারিস পরিত্যাগ করিয়া চলিয়া যান। বোধ হয় আর দিনকতক এই স্থলে থাকিলে এই পশুদিগের হস্তে ইঁহাকেও প্রাণ হারাইতে হইত।

প্যারিস হইতে পলায়ন কালে তিনি রাস্তায় বিদ্রোহীদের দ্বারা ধৃত হইয়া হোটেল দা ভিলয়ে নীত হন। পরিশেষে অনেক কষ্টে অন্যান্য বন্ধুদিগের সাহায্যে

এই স্থান হইতে পরিত্রাণ লাভ করিয়া কপেট নগরে তাঁহার পিতার নিকট আসিয়া বাস করিতে লাগিলেন।

কপেট হইতে তিনি ইংলন্ডে গমন করেন। এই স্থানে তিনি 'শারি চিন্তা' নামক একখানি অতি উৎকৃষ্ট গ্রন্থ প্রকাশ করিয়া প্রভূত যশোলাভ করিয়াছিলেন।

মন্ত্রীসভার (কনভেনশনের) অধিবেশনে মাদাম দা স্টেল প্যারিসে পুনরাগমন করিয়া ফরাসি বিপ্লবের দ্বারা দেশে যে সকল কুফল ফলিয়াছিল, তাহা দেখাইতে আরম্ভ করিলেন, কিন্তু ইঁহার জন্য তাঁহাকে মন্ত্রীসমাজে তিরস্কৃত হইতে হইয়াছিল।

শৈশবকাল অবধি রাজনৈতিক বিষয় আলোচনাদির দ্বারা ইনি এরূপ বহুদর্শিতা লাভ করিয়াছিলেন এবং ঐ সকল এমন গভীর ও সূক্ষ্মভাবে বিচার করিতে পারিতেন যে তৎকালীন ফরাসি বিপ্লবের বিপক্ষ স্বপক্ষ উভয় দলের শত শত প্রধান প্রধান ব্যক্তিগণ তাঁহার বৈঠকে তাঁহার সহিত আলাপ করিবার অভিপ্রায়ে সমবেত হইতেন।

প্রসিদ্ধ রাজনীতিকুশল টালেরান্ড যখন স্বদেশ হইতে নির্বাসিত হইয়া অপমানিত হৃদয়ে আমেরিকায় ঘুরিয়া বেড়াইতেছিলেন, কে তাঁহাকে প্রধান উদ্যোগী হইয়া স্বদেশে প্রত্যাবর্তন করাইল? এই রাজনীতিকুশলা রমণী মাদাম স্টেলেরই অসীম যত্নে ও পরিশ্রমে টালেরান্ড পুনরায় স্বদেশের মুখ দর্শন করিতে পারিয়াছিলেন।

এইরূপ স্বদেশ লইয়া মাদাম অত্যন্ত ব্যস্ত, সেই সময় তাঁহার মাতার আসন্ন কালের সংবাদ পাইয়া তাড়াতাড়ি মাতৃসমীপে উপস্থিত হইলেন এবং মাতাকে মৃত্যু শয্যায় শায়িত দেখিয়া তিনি অশ্রু সংবরণ করিতে পারিলেন না। যাহার যত্নে, যাহার শিক্ষার গুণে তিনি আজ স্বদেশের জন্য এত কার্য করিতে পারিতেছেন সেই স্নেহময়ী গুণবতী মাতা তাঁহাকে ছাড়িয়া কী জানি কোন্ অজ্ঞাতলোকে চলিয়া যাইতেছেন। আর কে তাঁহাকে সুপরামর্শ দিবে! এইরূপ আরও প্রশ্ন তাঁহার মনে উদয় হইল! যে যতই দুঃখ করুক না কেন প্রকৃতি আপনার কার্য ঠিক করিয়া যাইবে, অতএব মাদাম দা স্টেলও ইহার নিষ্ঠুর হস্ত হইতে পরিত্রাণ পাইলেন না। তাঁহার মাতার মৃত্যু হইল, ইহাতে তিনি অত্যন্ত শোক পাইয়াছিলেন। এই সময় তিনি আপনার চিত্ত স্থির করিবার জন্য এবং তাঁহার বিরুদ্ধে অনেক মিথ্যা গুজবের নিরাকরণ করিবার অভিপ্রায়ে একখানি অতি সুন্দর সরল ভাষায় গ্রন্থ প্রণয়ন করিলেন। মাতার মৃত্যুর কিয়ৎদিন পরেই তাহার স্বামীরও কাল হইল। যদিও এতাবৎকাল তাহারা পরস্পর ভিন্ন ছিলেন, কিন্তু মৃত্যুকালে তিনি পত্নীর ক্রোড়ে মস্তক রাখিয়া এ দেহ ত্যাগ করেন।

তাঁহার পিতৃভক্তি অতিশয় প্রগাঢ় ছিল। কপেটে বাসকালে তাঁহার মনে আমোদ দিবার জন্য প্রত্যহ মধ্যাহ্নভোজনের পর পিতার সহিত রাজনীতি, সাহিত্য ও স্বদেশ সম্বন্ধে বহু প্রকারের আলোচনা, তর্কবিতর্ক সেই সঙ্গে পিতার বাক্যকেই উচ্চ স্থান দিতেন।

একস্থানে নেপোলিয়ন বোনাপার্ট তাঁহার অসাধারণ বুদ্ধি ও শক্তিবলে ক্ষমতা সঞ্চয় করিতেছিলেন এবং সেই হেতু তাঁহার শত্রুবর্গের সংখ্যাও বৃদ্ধি পাইতেছিল। মাদাম দা স্টেলের বাটীই তাঁহার বিরোধী দলের একটি প্রধান আড্ডা হইয়া উঠিয়াছিল।

এই গুণবতী রমণীকে স্বীয় পক্ষে আনিবার জন্য বোনাপার্ট বহু যত্ন ও চেষ্টা করিয়াছিলেন, এমনকী গভর্নমেন্টের নিকট তাঁহার পিতার যে দুই লক্ষ মুদ্রা প্রাপ্য ছিল তাহা শোধ করিয়া দিবার জন্য প্রতিশ্রুত হইলেন তথাপি তাঁহাকে স্বদলে টানিতে পারেন না। ক্রমে ইহাদের মধ্যে শত্রুতা দৃঢ়তর হইতে লাগিল। অবশেষে নেপোলিয়ন ইঁহাকে ছলে বলে কৌশলে কিছুতেই বশে আনিতে না-পারিয়া ফরাসি রাজ্য হইতে নির্বাসিত করিয়া দিলেন। প্রিয় মাতৃভূমি ফ্রান্স হইতে নির্বাসিত হইয়া তিনি জার্মানিতে চলিয়া গেলেন। সেখানে তিনি বড়ো বড়ো জার্মান পণ্ডিতগণের সহিত পরিচিত হইলেন। প্রুসিয়ার রাজকুমারের নেতৃত্বে জার্মানির যাবতীয় সম্ভ্রান্ত পুরুষগণ উঁহাকে অতিশয় সমাদর করিয়াছিলেন। এই সময় তাঁহার বৃদ্ধ পিতার মৃত্যু হওয়াতে, তিনি পুনরায় কপেটে প্রত্যাগমন করিলেন এবং নেকারের বাছা বাছা কতকগুলি রচনাসমেত তাঁহার জীবনী প্রকাশ করিলেন। ইহার পর দুই বৎসরকাল ধরিয়া তিনি জার্মানি ও ইটালি ভ্রমণ করিয়া বেড়ান। ইটালি ভ্রমণ কালে *করিণ* নামে গ্রন্থ লিখিয়া তিনি জগৎবিখ্যাত হইয়াছিলেন।

জেনিভাতে বাসকালীন তিনি মন্‌সর ডারক্কা নামে একজন সৈনিক কর্মচারীর সহিত পরিচিত হন। এই যুবক কর্মচারীর সহিত আলাপ করিয়া অত্যন্ত প্রীত হইলেন। মনসর ডারক্কাও মাদামের গুণে মুগ্ধ হইয়া তাঁহাকে আত্মবিক্রয় করেন। ক্রমে কথাবার্তায় ইহাদের অনুরাগ বর্ধিত হইতে লাগিল। অবশেষে ইহাদের বিবাহ হইয়া গেল।

এই প্রথম মাদাম দা স্টেল পতির সহিত সুখদুখের কথা, প্রাণের কথা ও মনের কথা কহিয়া যে কী পর্যাপ্ত সুখী হইয়াছিলেন তাহা অবর্ণনীয় কিন্তু এই যথার্থ দাম্পত্য সুখের মধ্যেও একটি বিষয়ে তিনি হৃদয়ে অত্যন্ত আঘাত পাইলেন। নেপোলিয়ন তাঁহার বিবাহ সংবাদ পাইয়া এই প্রেমিক ফরাসি দম্পতিকে ফরাসি

সাম্রাজ্যে থাকিতে নিষেধ করিলেন। অতএব তিনি স্বদেশ ত্যাগ করিয়া অস্ট্রিয়ায় গেলেন, কিন্তু তথায় রীতি নীতি তাঁহার মনমতো না হওয়াতে তিনি রুসিয়ায় গমন করিলেন। বিপদ যে এখানেও তাঁহার পশ্চাদ্‌বর্তী হইয়াছে তাহা তিনি জানিতেন না। এখানে তাঁহার প্রিয় পুত্র এলবার্ট এক দ্বন্দ্ব যুদ্ধে নিহত হইল। এই ঘটনায় আর তিনি কিছুতেই রুসিয়ায় থাকিতে পারিলেন না। তখন তিনি শাসিতদের আশ্রয়স্থান স্বাধীনতার ক্ষেত্র ইংলন্ডে যাত্রা করিলেন। ইংলন্ডেও বেশিদিন তাঁহাকে থাকিতে হয় নাই। ওয়াটার্লুর যুদ্ধে নেপোলিয়ান রাজত্ব অস্তমিত হইলে মাদাম দা স্টেল আশ্বস্ত হইলেন যে তাঁহার চিরশত্রু নিহত হইল। এইবার তিনি নির্বিঘ্নে জীবনের অবশিষ্ট কয়টা দিন তার প্রিয় জন্মভূমি প্যারিসে কাটাইতে পারিবেন।

প্যারিসে ফিরিয়া আসিয়া তিনি বেশি দিন বাঁচেন নাই এবং তাহার পর বাঁচিবার আশাও আর ছিল না। তাঁহার দ্বিতীয় পতির স্বাস্থ্য অত্যন্ত খারাপ হওয়ায় পতির জীবনের জন্য তিনি সর্বদাই শঙ্কিত মনে থাকিতেন। প্রিয় পুত্রকে হারাইয়া তিনি ভীত হইতেন বুঝি এই প্রাণাপেক্ষা প্রিয়ের মৃত্যুও তাঁহার দেখিতে হইবে কিন্তু ঈশ্বরের প্রসাদে ইঁহাকে সেই দুঃখ ভোগ করিতে হয় নাই। তাঁহার স্বামীর আগেই তিনি ইহলোক ত্যাগ করিয়াছিলেন। ৫২ বৎসর বয়সে ১৮১৭ খ্রিস্টাব্দে তাঁহার মৃত্যু হয়। তাঁহার জন্য প্যারিসশুদ্ধ সকল লোকে শোকচিহ্ন ধারণ করিয়াছিল, তাঁহার পতি তাঁহার শোকে ছয়মাসকাল মাত্র জীবিত থাকিয়া মৃত্যুমুখে পতিত হইল।

বিদুষী রমণী কী অসাধারণ পরিশ্রমী ও অধ্যবসায়শীলা। ইহার গ্রন্থাবলি অষ্টাদশ খণ্ডে বিভক্ত। ইহার চরিত্র আলোচনা দ্বারা যদি আমাদের রমণীগণের মধ্যে একজন ভালো কার্যে উৎসাহান্বিত হয়েন তাহা হইলেই শ্রম সার্থক জ্ঞান করিব।

# সুইডিশ কিন্নরী বা গায়িকা লিণ্ড

ভারতবর্ষে অতি প্রাচীন কাল হইতে সংগীতের চর্চা হইয়া আসিতেছে। তানসেন প্রভৃতি গায়কগণের বিষয় পড়িয়া জানা যায় যে পূর্বে সংগীতের জন্য অনেকে রীতিমতো কঠোর সাধনা করিতেন। এখন এখানে কয়টা লোক গীতবাদ্যের নিমিত্ত সেরূপ কষ্ট স্বীকার করেন? কিন্তু আমাদের পূর্বপুরুষদিগের সেই সাধনা অন্য ভাবে ইউরোপীয় গায়ক-গায়িকাদিগের মধ্যে দেখিতে পাওয়া যায়। সংগীতবিজ্ঞান ভারতবর্ষ হইতেই অন্যান্য দেশে প্রচারিত হইয়াছিল ; কিন্তু অন্যান্য বিষয়ের ন্যায় ইউরোপ অপরিসীম অধ্যবসায়ের গুণে গীত বাদ্যাদিতে আজিকাল বড়ো কম উচ্চ আসন লাভ করে নাই। জেনি লিন্ড, সারা বার্নাড, অ্যাডেলিনা পার্টি প্রভৃতি পাশ্চাত্য গায়িকাগণ সত্য সত্যই অত্যন্ত কঠোর সাধনা করিয়া সংগীতে সিদ্ধি লাভ করিয়াছিলেন।

এক্ষণে যে খ্যাতনামা মহিলার বিষয় আমরা বলিব তিনি সংগীতের দ্বারা সমগ্র ইউরোপ এবং আমেরিকায় অক্ষয় কীর্তি রাখিয়া গিয়াছেন।

এই মহিলা নাট্যালয়ে গাহিতেন শুনিয়া পাঠকগণ সহসা ইহা না ভাবিয়া বসেন যে থিয়েটারের স্ত্রীলোক বিষয়ে লেখা হইতেছে। আমাদের দেশে ভদ্রমহিলাদিগের মধ্যে গানগাওয়া রীতি একেবারে নাই। বাড়ির মধ্যে কোনো স্ত্রীলোক একটু গলার সুর বাহির করিলে আর রক্ষা নাই, অমনি তাহাকে বাড়ির লোকে, পাড়ার লোকে লজ্জাহীন প্রভৃতি বাক্যে কত না বিদ্রূপ উপহাস করিবে। অবশ্য ইহার জন্য যে কাহাকেও দোষ দিতে পারা যায় তাহা নয়, কেননা এইরূপ সামাজিক রীতি আমাদের মধ্যে বহুকাল হইতে চলিয়া আসিতেছে। এখন সময়ের পরিবর্তনের সহিত সামাজিক সংস্কারও হওয়া উচিত ও হইয়াও আসিতেছে। কলিকাতার মধ্যে অনেক শিক্ষিত পরিবারে আধুনিক রীতিনীতি অনুযায়ী পুত্রকন্যাদিগকে সমানভাবে

গীত বাদ্য শিক্ষা দেওয়া হয়। মহিলাগণ সংগীত শিক্ষা করিলে বাড়িতে অভ্যাগত ব্যক্তি আসিলে তাঁহারা গীত বাদ্য দ্বারা অনায়াসে সকলের অভ্যর্থনা করিয়া তাঁহাদের পরিতুষ্টি সাধন করিতে পারেন, অন্তত সমস্ত দিবসের পরিশ্রমের পর দিনান্তে পিতামাতা ভ্রাতা ভগিনী সম্মিলিত হইয়া সংগীতের মোহন শক্তি দ্বারা কিছুক্ষণের জন্য পবিত্র সুখানুভব করিতে পারেন।, আমরা যদি আমাদের পুত্রকন্যাদিগকে সংগীত বিদ্যা শিক্ষা দিই তাহা হইলে আমাদের সামাজিক রীতিনীতিরও যে বিশেষ উন্নতি হইবে তাঁহার আর সন্দেহ নাই। বর্তমানকালে আমাদের শিক্ষিত সমাজ গীতবাদ্য সম্বন্ধে মহিলাদিগকে অনেকটা স্বাধীনতা দিতে প্রস্তুত হইয়াছেন কিন্তু পশ্চিম হিন্দুস্থানে দেখিতে পাওয়া যায় তাঁহাদের মহিলাগণ বরাবরই সে স্বাধীনতা ভোগ করিয়া আসিতেছেন।

ইউরোপে সংগীতবিদ্যা অতিশয় আদরের বিষয়। কোনো প্রসিদ্ধ গায়ক বা গায়িকা দেশে আসিয়াছেন, আজ অমুক অপেরা হাউসে বা ন্যাট্যালয়ে গাহিবেন শুনিলে সেই নাট্যালয় অত্যল্পকাল মধ্যেই লোকের জনতায় পরিপূর্ণ হইয়া যায় ও অনেককেই নিরাশ হৃদয়ে স্থানাভাব বশত ফিরিয়া যাইতে হয়। এই সব গায়ক গায়িকাগণের গীত শ্রবণের জন্য লোকেরা এত লালায়িত যে নাট্যালয়ের টিকিট সমূহ নিলামে পর্যন্ত বিক্রয় হয়।

আমাদের দেশের ন্যায় ইউরোপেও রঙ্গালয়ের গায়িকাদিগের নিন্দা আছে বটে, কিন্তু তাহা এরূপ খ্যাতনামা গায়িকাদিগের পক্ষে নহে। জেনি লিন্ডের ন্যায় গায়িকাগণকে পাশ্চাত্য জগতের লোকেরা অতি শ্রদ্ধা ও প্রীতির চক্ষে দেখেন। ইহারা নাট্যালয় ও গীতবাদ্যের সংগত বা কন্সার্টে গাহিয়া জগতে খ্যাতি অর্জন করিয়াছেন বলিয়া কেহ ইঁহাদের হীন চক্ষে দেখেন না। সম্রাট, রাজ্ঞী, রাজ পরিবারের মহিলাগণ পর্যন্ত অন্য কোনো ভদ্রমহিলার সহিত যেমন মিশিবেন ইঁহাদের সহিতও সেইরূপ অকুণ্ঠিত চিত্তে মিশিবেন। ইউরোপ বা আমেরিকার, কোনো বালিকা সংগীতে অসামান্য শক্তিসম্পন্না হইয়া উঠিলে প্রকাশ্যভাবে জনসাধারণের নিকট গান গাওয়া তাঁহাদের পক্ষে একটা লজ্জাজনক ব্যাপার বলিয়া গণনীয় নয়। এইরূপ স্থলে রঙ্গালয়ে গাহিয়া জগতের নিকট পরিচিত হইলে লোকে তাহা দূষণীয় কার্য বলিয়া মনে করে না।

আমরা যাঁহার কথা, বলিতেছি এই অসাধারণ গায়িকা যে কেবল সংগীতবিদ্যাতেই প্রসিদ্ধ হইয়াছিলেন তাহা নহে তাঁহার নিঃস্বার্থ পরোপকারিতা, দানশীলতা এবং বিদেশি ও স্বদেশিয়ের প্রতি সমভাব তাঁহার চরিত্রের একটি প্রধান

অঙ্গ ছিল। তিনি আমেরিকা, জার্মানি ও ইংলন্ডে যে লক্ষ লক্ষ মুদ্রা দান করিয়া গিয়াছেন, সর্বাপেক্ষা বোধ হয় এই কারণেই ইংলন্ডের গৃহে গৃহে এখনও অতি সম্মানের সহিত তাঁহার নাম ধ্বনিত হয়। এই সদাশয়া মহিলা একজন সুইডিশ রমণী। ইনি ১৭২১ খ্রিস্টাব্দে সুইডনের রাজধানী স্টক্‌হলম নগরে ২১ অক্টোবরে শুভক্ষণে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা স্টক্‌হলম নগরে এক জন বিখ্যাত আইন ব্যবসায়ী ছিলেন। শিশুকাল হইতেই জেনি অত্যন্ত সংগীতানুরাগী ছিলেন। চারি বৎসর বয়ঃক্রম কালে তিনি যে-কোনো সংগীত একবার শুনিতেন তাহা তৎক্ষণাৎ নির্ভুল গাহিয়া দিতে পারিতেন। অনেক সংগীতবিদ্যাবিশারদ পণ্ডিতগণ জেনি লিন্ডের শৈশবকালের এরূপ সংগীত প্রতিভা দ্বারা মুগ্ধ হইয়া গিয়াছিলেন। মাদাম লাণ্ডবার্গ নামক স্টক্‌হলমের একজন বিখ্যাত গায়িকা নবম বৎসরের বালিকা জেনিকে একদিবস গাহিতে শুনিয়া এবং তাহার গানের কৃত্রিমতাশূন্য সুন্দর সহজভাবে অত্যন্ত প্রীত হইয়া জেনির পিতা-মাতাকে বার বার অনুরোধ করেন যাহাতে উহাকে খুব ভালো করিয়া সংগীতবিদ্যা শিক্ষা দেওয়া হয়। এই পরামর্শে জেনির অত্যন্ত আগ্রহ দেখিয়া ইহার পিতা-মাতাও স্বীকৃত হন। তৎপরেই জেনি মাদাম লান্ডবার্গের সাহায্যে সংগীতবিদ্যায় সুপণ্ডিত খ্যাতনামা ক্রিয়োলিনের নিকট পরিচিত হন। ক্রিয়োলিন এই বালিকার সংগীত শ্রবণ করিয়া মুগ্ধ হইলেন ; বুঝিলেন ইহা ঐশ্বরিক দান, ইহা খাঁটি সোনা, এখনও ইহাতে খনির মাটি কাদা প্রভৃতি কিছু ময়লা আছে বটে, কিন্তু জিনিসটা একেবারে খাঁটি, ইহাতে কোনো কৃত্রিমতা নাই। এখন কেবল ইহা একজন ভালো স্বর্ণকারের হস্তে পড়িলে ইহাতে এখনও যাহা কিছু ময়লা আছে তাহা সম্পূর্ণভাবে সংশোধিত হইয়া যাইবে এবং তখন ইহা নিজ প্রভায় জগৎ আলোকিত করিবে। এখন হইতে তিনি এই বালিকাকে ভবিষ্যতের জন্য বিশেষ যত্নের সহিত প্রস্তুত করিতে লাগিলেন। অতি অল্প সময়ের মধ্যেই জেনি সংগীতে এত উন্নতি লাভ করিলেন যে তাঁহাকে নাট্যালয়ে জনসাধারণ সমক্ষে গাহিতে দেওয়া হইল। এরূপ অবস্থায় অনেক বালিকারা অহংকারে স্ফীত হইয়া উঠে। এই তমোগুণবশত বিদ্যায় পারদর্শী হইলেও তাহারা সেই বিদ্যার মাধুর্যটুকু নষ্ট করিয়া ফেলে, কিন্তু বালিকা জেনি সেরূপ প্রকৃতিরই ছিল না। ভবিষ্যতেও যখন তিনি প্যারিসে শিক্ষা লাভ করিয়া স্বীয় মধুর ঝংকারে জগৎ প্রতিধ্বনিত করিতে লাগিলেন তখনও তিনি কদাপি 'আমি একজন মস্ত গাইয়ে' বলিয়া গর্ব প্রকাশ করেন নাই। কোনো বিখ্যাত সমসাময়িক লোক জেনি লিন্ডের বিষয় উল্লেখ করিয়া বলিয়া গিয়াছেন 'জেনি লিন্ড সদা সুখী, ইহজগতের লোক তিনি নন। ইহার উচ্চ ও মহান হৃদয় স্তুতিতে বশীভূত হয় না। সহস্র প্রশংসাবাদে

ইনি অটল এবং গম্ভীর থাকেন, আমার জ্ঞাতসারে একটিবার মাত্র তাঁহাকে , তাঁহার ওই স্বর্গীয় বিদ্যার জন্য আনন্দ প্রকাশ করিতে শুনিয়াছিলাম। কোপনহেগন নগরে শেষবার থাকিবার সময় তিনি প্রত্যহ কোনো গীতবাদ্যের সঙ্গতে কিংবা নাট্যালয়ে গাহিতেন। সেই সময় একটি সভার সহিত তাঁহার পরিচয় হয় ; এই সভার একটি মহৎ উদ্দেশ্য ছিল নষ্ট পিতা-মাতাদিগের হস্ত হইতে হতভাগ্য বালক-বালিকাদিগকে উদ্ধার করা ও তাহাদিগকে ভালো করিয়া শিক্ষা দিয়া ভবিষ্যতে ভালো অবস্থায় আনয়ন করা। জেনি এই সভার মহৎ কার্যের জন্য একটি বৃহৎ সংগীত সভা আহ্বান করেন ইহাতে তাঁহার গীত শুনিবার জন্য অসম্ভব রকমের জনতা হয়। এত বৃহৎ লোকের সমাবেশ দেখিয়া জেনি লিন্ডের মুখ সহসা প্রফুল্ল আকার ধারণ করিল, তাঁহার চক্ষু অশ্রুপূর্ণ হইয়া উঠিল এবং তিনি বলিলেন, 'কী চমৎকার, আমি এত ভালো গাহিতে পারি !' তাঁহার স্বাভাবিক সরল সলজ্জ নম্রভাবের কারণে স্টক্‌হলম নগরের সম্ভ্রান্তবংশীয় মহিলাগণ জেনির সহিত আলাপ করিয়া অতিশয় প্রীত হইতেন। বার তেরো বৎসর বয়সে জেনির একটি অতিশয় দুর্ঘটনা উপস্থিত হয়। তাঁহার স্বরের সর্বোচ্চ সুরটি গাহিতে অপারগ হইলেন। তাঁহার গান গাহিবার কালে সুরগুলি রেখাব হইতে গান্ধার, গান্ধার হইতে পঞ্চম, পঞ্চম হইতে ধৈবত, ধৈবত হইতে নিখাদ, এইরূপ ধাপের পর ধাপে উঠিত পড়িত; বায়ুর স্রোতে সুরলহরী ক্রীড়া করিতে করিতে গগনে যেন মিলাইয়া যাইত ; তাহা একবার যিনি শুনিতেন তিনি আর উহা ভুলিতে পারিতেন না, তাঁহার কর্ণে সর্বদাই যেন উহা লাগিয়া থাকিত। সেই অতি উচ্চ সুরে এখন হইতে আর তিনি গাহিতে পারিতেন না। সুতরাং তাঁহার বন্ধুগণ এবং জেনি নিজেও ঐ উচ্চ সুরগুলি হইতে বঞ্চিত হওয়াতে অত্যন্ত চিন্তিত হইলেন। অনেক বৎসর এইভাবে কাটিল, জেনি উহা পুনঃ প্রাপ্তির নিমিত্ত অনেক সাধনা করিতে লাগিলেন ; এইরূপ কত কাল কাটিয়া গেল কিন্তু তাঁহার আশার কোনো সুফল হইল না। অবশেষে ভগবান বুঝি তাঁহার সাধনায় তুষ্ট হইলেন।

একবার স্টক্‌হলম নগরে একটি বৃহৎ কন্সার্টের আয়োজন হইল। যে নাটকটি অভিনীত হইবার জন্য নির্বাচিত হইল তাহার একটি নায়িকা, অ্যালিস—এই নায়িকার অভিনয় করিবার নিমিত্ত অনেক বড়ো বড়ো গায়িকাদিগকে বলা হইল, কিন্তু কেহই উহা একটি অকিঞ্চিৎকর বিষয় বলিয়া স্বীকৃত হইলেন না। অবশেষে কর্তৃপক্ষগণ জেনি লিন্ডকে এ অংশটি লইবার জন্য অনুরোধ করিলেন। জগতে সামান্য বিষয়ও তুচ্ছ করিবার নহে এই ঘটনায় তাহার জ্বলন্ত প্রমাণ পাওয়া

যাইতেছে। ভগবানের রাজ্যে এক একটি সামান্য সামান্য বিষয়ে তাঁহার যে মঙ্গলময় ভাব ফুটিয়া উঠে তাহা দেখিয়া আমরা অবাক হইয়া যাই। যে উচ্চসুরগুলি পুনঃলাভের জন্য এতকাল ধরিয়া জেনি লিন্ড চেষ্টা করিয়া আসিতেছিলেন তাহা সেইরাত্রে তুচ্ছ অ্যালিশের অভিনয় কালে পুনঃপ্রাপ্ত হইলেন। এই সুর হারাইয়া তিনি নিজে এবং তাঁহার বন্ধুগণ অত্যন্ত নিরাশ হইয়া গিয়াছিলেন ; কেননা তাঁহার কণ্ঠ হইতে এ সুরগুলি অন্তর্হিত হওয়াতে, তাঁহার প্রথম শ্রেণির গায়িকা ভুক্ত হইবার পক্ষে একান্ত বাধা পড়িয়াছিল। এক্ষণে সেগুলি পুনঃপ্রাপ্তির পর সকলে মহসন্তুষ্ট হইলেন। তখন জেনি লিন্ড বহুদিনের বাঞ্ছিত কোনো একটি বিখ্যাত নাটকের অভিনয়ে প্রধান নায়িকার পদে নিযুক্ত হইলেন। এই অভিনয় কার্যে তিনি প্রভূত যশোলাভ করিলেন। এইরূপে বৎসরাধিক কাল স্টক্‌হলমে অতিশয় দক্ষতার সহিত বড়ো বড়ো অভিনয়ে তাঁহার অংশগুলি গাহিয়া সকলকে মুগ্ধ করিতে লাগিলেন। গৃহে গৃহে তাঁহার নাম লইয়া আলোচনা হইতে লাগিল। কিন্তু জেনি সংগীতবিদ্যায় সম্পূর্ণ পারদর্শিতা লাভ করিবার জন্য অত্যন্ত লালায়িত হইলেন। তিনি এসব প্রশংসা-বাক্যে একটু মাত্র মনোযোগ দিতেন না। সুতরাং ক্রোইলিন প্রভৃতি কতকগুলি বন্ধুর পরামর্শানুসারে তিনি প্যারিসে গমন করিলেন। প্যারিসে আসিয়া গার্সিয়া নামক ইউরোপের একজন সর্বশ্রেষ্ঠ ওস্তাদের নিকট সংগীত শিখিবার জন্য দেখা করিতে আসিলেন। গার্সিয়া তাঁহাকে গাহিতে বলিলেন এবং তাঁহার গান শুনিয়া বলিলেন...'বৎস, তোমার কিছুই সুর নাই, কিংবা আমি এই বলিতে পারি যে এককালে তোমার ছিল, কিন্তু এখন ইহা হারাইতে বসিয়াছ। তোমার গাহিবার যন্ত্রটির এখন বৃদ্ধ কাল উপস্থিত। অতিরিক্ত পরিশ্রমে উহা অক্ষম এবং শিথিল হইয়া পড়িয়াছে। আমার পরামর্শ যদি চাও তো আমি বলি যে তুমি একাদিক্রমে তিন মাস একটি মাত্র সুরও গাহিবে না। এই কাল গত হলে আমার নিকট তুমি পুনরায় আসিবে, তখন আমি তোমার গতায়ু প্রায় সুরের পুনর্জীবনের জন্য সাধ্যমতো চেষ্টা করিব। নিরাশ হৃদয়ে তিনি গৃহে ফিরিয়া আসিলেন। গার্সিয়ার পরামর্শানুযায়ী তিনি তিন মাসের মধ্যে একটি বারের জন্য একটি সুর গলা দিয়া বাহির করিলেন না। নৈরাশ্যে দুঃখে দেখিতে দেখিতে এই দীর্ঘ তিন মাস কাটিয়া গেল। পুনর্বার তিনি ওস্তাদ গার্সিয়ার সহিত দেখা করিলেন। গার্সিয়া তাঁহাকে গাহিতে বলিলেন এবং গান শুনিয়া আহ্লাদ প্রকাশ পূর্বক বলিলেন 'এখন তোমার গলা সংগীত চর্চার যোগ্য হইয়াছে বটে।' প্রায় এক বৎসর কাল গার্সিয়ার নিকট তিনি সংগীত শিক্ষা করিয়া সুপ্রসিদ্ধ (Composer) মিয়ারবিয়ারের নিকট পরিচিত হন। ইতিপূর্বেই মিয়ারবিয়ার জেনি লিণ্ডকে কোনো গীতিনাট্য অভিনয় স্থলে

গাহিতে শুনিয়াছিলেন, এক্ষণে পুনর্বার তাঁহার গলা পরিক্ষা করিয়া একান্ত প্রীত হইলেন এবং বার্লিন নগরে লইয়া যাইতে চাহিলেন, কিন্তু জেনি যশের জন্য স্বদেশ প্রেম ভুলিলেন না। তিনি বার্লিন যাইতে অস্বীকৃত হইলেন। যেসব বন্ধুদিগের পরামর্শে তিনি প্যারিস আসিয়া সংগীতে উৎকর্ষ লাভ করিলেন আজ কি তাহাদিগকে ভুলিতে পারেন! কখনই নয়। তিনি স্বদেশে প্রত্যবর্তন করিলেন। দীর্ঘকালব্যাপী প্যারিসে নির্জন প্রবাসের পর তিনি দেশে আসিয়া যেন হাঁফ ছাড়িয়া বাঁচিলেন। কিন্তু স্টক্‌হলমে তিনি বেশি দিন থাকিতে পারিলেন না ; বার্লিন নাট্যালয় খোলা হইলে মিয়ারবিয়ারের নিকট হইতে বার্লিনে যাইবার জন্য পুনরায় আমন্ত্রিত হইলেন। এত বড়ো এক জন সংগীত রচয়িতা যিনি একটি কথা কহিলে কত লোক আপনাকে ধন্য মনে করে, তাঁহার নিকট হইতে বার বার নিমন্ত্রিত হইতেছেন। আবার এই খ্যাতনামা পুরুষের বিখ্যাত নাটক 'রবার্ট লা দি অবর' হইতে অ্যালিসের অংশ গাহিবার কালেই তাঁহার বহু দিনের হৃত উচ্চ সুরগুলি পুনঃপ্রাপ্ত হইয়াছিলেন। সুতরাং এবার আর জেনি লিন্ড মিয়ারবিয়ারের কথা ঠেলিতে পারিলেন না। শঙ্কিত হৃদয়ে বার্লিনে উপস্থিত হইলেন। কারণ বার্লিন জগতের মধ্যে যত বড়ো বড়ো কূট সমালোচকদিগের অধিষ্ঠানভূমি। ইহাদিগের নিকট কীরূপভাবে তিনি অভ্যর্থনা পাইবেন সেই চিন্তায় ভীত হইলেন। যাহা হউক দুই-তিনটা গীতিনাট্যের অভিনয়স্থলে জেনি আবির্ভূত হইবার পর চারিদিক হইতে তাঁহার ডাক পড়িতে লাগিল। প্রুসিয়ারাজই ইংলন্ডের মহারানি ভিক্টোরিয়াকে রাইনে অভ্যর্থনা করিবার কালে কতকগুলি মহাভোজের আয়োজন করেন। তৎকালে জেনি লিন্ড গীতবাদ্য বিষয়ে তাঁহার প্রধান সহায় হইয়াছিলেন। বার্লিনে তিনি যে সকল বিষয় অভিনয় করেন তাহাতে লোক বাস্তবিকই মুগ্ধ হইয়া গিয়াছিল এবং তাঁহার নামে চারিদিকে ধন্য ধন্য পড়িয়া গেল। ১৮৪৭ খ্রিস্টাব্দে তিনি লন্ডনে গমন করেন। ইংলন্ডে এই তাঁহার প্রথম পদার্পণ। লন্ডনে আসিয়া তাঁহার প্রিয় অ্যালিশের অংশ অভিনয় করিলেন। পরদিন লন্ডন শহরে কেবল একমাত্র ওই অপূর্ব গায়িকার বিষয়ই আলোচনা হইতে লাগিল ; ছোট বড়ো সকলের মুখে ওই এককথা। টিকিটের অগ্নিমূল্য হইয়া গেল ; নাট্যালয় স্বত্বাধিকারীরা এক এক রাত্রে লক্ষপতি হইতে লাগিল। মিয়ারবিয়ার মোজার্ট, রসিনি, ভার্ডি, মেডলসন্ প্রভৃতি বিখ্যাত বিখ্যাত পাশ্চাত্য গীতবাদ্য-রচয়িতা দিগের নাটকসমূহ অভিনয় দ্বারা সমস্ত জগৎ মুগ্ধ করিতে লাগিলেন। লন্ডন হইতে তিনি স্বদেশ যাত্রা করিলেন। স্বদেশে বহুদিনের পর প্রত্যাগমন করিলে অত্যন্ত সমাদর লাভ করিলেন। নাট্যালয়ের

টিকিটসমূহ নীলামে বিক্রয় হইতে লাগিল। ১৮৪৯ খ্রিস্টাব্দে তিনি পুনরায় লন্ডনে আসিলেন। লন্ডনের নাট্যালয়সমূহ এত লোকারণ্য হইতে লাগিল যে এক এক রাত্রে ত্রিশ হাজার চল্লিশ হাজার টাকা উঠিতে লাগিল। রাজপরিবারগণ তাঁহার নিয়মিত শ্রোতা ছিলেন।

যদিও জেনি লিন্ড অভিনয়ে এবং সংগীতে উভয় গুণে সর্বোচ্চ আসন পাইয়াছিলেন কিন্তু তথাপি তাঁহার সাতাশ আঠাশ বৎসর বয়স হইতে অভিনয় কার্যে বিতৃষ্ণা জন্মিয়া গিয়াছিল। এক্ষণ হইতে তিনি আর রঙ্গালয়ে গীত গাহিতেন না। কেবলমাত্র বিশেষ বিশেষ বড়ো বড়ো কন্সার্টে গাহিতেন। লন্ডনে তিনি যাহা উপায় করিলেন তাহার অধিকাংশ টাকা প্রায় ৯০০০০০ (নয় লক্ষ টাকা) ইংলন্ডে দান করেন। ইহার পূর্বে জার্মানিতে ত্রিশ হাজার ফ্লোরিন্স্ দান করেন।

১৮৫০ খ্রিস্টাব্দে নিউ ইয়র্কের মিস্টার পি.টি. বার্ণ্যমের সহিত মিস লিন্ডের মার্কিন প্রদেশে কন্সার্টে গাহিবার বন্দোবস্ত হয়। মার্কিন ভ্রমণে জেনিকে সর্বশুদ্ধ দেড়শত কন্সার্টে গাহিতে হইবে ঠিক হইয়াছিল এবং প্রত্যেক কন্সার্টে ৩০০০ হিসাবে তিনি দেড় শত কন্সার্টে ৪৫০০০০ (চার লক্ষ পঞ্চাশ হাজার টাকা) পাইয়াছিলেন। প্রত্যেক কন্সার্টে তাঁহার যশ যেন উত্তরোত্তর বৃদ্ধি পাইতে লাগিল। আমেরিকায় প্রথম দিন যেদিন তিনি গাহিলেন সেদিন প্রায় পাঁচ-ছয় হাজার লোকের সমাগম হয় এবং ৩০০০০ ডলার নামক মার্কিন মুদ্রা বার্ণেস প্রাপ্ত হয়। ১৮৫১ খ্রিস্টাব্দে ওইখানে অটো গোল স্মিড্ নামক সুপ্রসিদ্ধ জার্মান পিয়ানো বাদ্যকারের সহিত তাঁহার শুভ পরিণয় হয়। সোনায় সোহাগা হইল। পর বৎসরে দম্পতিদ্বয় ইউরোপ চলিয়া আসেন। জেনি লিন্ড ওরফে মাদাম গোল স্মিড্ অত্যন্ত স্বদেশানুরাগী ছিলেন। চারিদিক হইতে প্রচুর খ্যাতিসম্মান পাইলেও স্বদেশের প্রতি কর্তব্য ভোলেন নাই। মার্কিন হইতে স্বামীর সহিত স্টক্হলমে আসিয়া তিনি কতকগুলি স্কুল প্রভৃতি প্রতিষ্ঠার জন্য ৬০০০০০ (ছয় লক্ষ টাকা) প্রদান করেন। আমেরিকায় অবস্থানকালে তিন লক্ষ দু-হাজার ডলার্স পাইয়াছিলেন, ইহার মধ্যে পঞ্চাশ হাজার ডলার্স আমেরিকার নানাস্থানে খয়রাতি কার্যে ব্যয় করেন। দানে জেনি লিন্ডের সমান প্রায় আর দেখা যায় না। ইহার স্বভাবও অত্যন্ত দয়ালু ছিল। এই রমণী বদান্যতা, দয়া পরোপকারিতা এবং সংগীতবিদ্যার দ্বারা যে জগতে অক্ষয় কীর্তি স্থাপন করিয়া গিয়াছেন তাহা যুগযুগান্তেও ম্লান হইবার নহে।

# টম কাকার কুটীর
## প্রণেত্রী শ্রীমতী হ্যারিয়েট বিচার স্টো

যাঁহার যত্নে, যাঁহার প্রয়াসে, যাঁহার লেখনীর প্রভাবে এক্ষণে সমুদায় পাশ্চাত্য জগৎ হইতে পাশবিক দাসত্ব ব্যবসায় বিলুপ্ত হইয়া গিয়াছে আজ সেই প্রাতঃস্মরণীয়া উন্নত হৃদয়া মিসেস হ্যারিয়েট স্টোর সংক্ষিপ্ত জীবনী আলোচনা করিব।

ভালো বীজ হইতে যেমন ভালো বৃক্ষ উৎপন্ন হইয়া সুমধুর ফল প্রদান করে সেইরূপ সুপ্রসিদ্ধ অশেষ গুণসম্পন্ন ডাক্তার লাইম্যান বিচার সদ্‌গুণালঙ্কৃতা পরদুঃখকাতরা হ্যারিয়েট বিচারকে উপহার স্বরূপ জগতকে দান করেন। ডাক্তার বিচার ১৭৭৫ খ্রিস্টাব্দে আমেরিকার কনেক্‌টিকাট প্রদেশান্তর্গত নিউহেভ্‌ন নামক স্থানে এক লৌহ কর্মকারের বংশে জন্মগ্রহণ করেন। ইহার পিতা ডেভিড বিচার কনেক্‌টিকাট প্রদেশের একজন বিখ্যাত কর্মকার ছিলেন। ডাক্তার লাইম্যান বিচারকেও বাল্যকালে তাঁহার পিতার কারখানার হাতুড়ি ঠুকঠাক করিতে হইয়াছিল। স্বোপার্জিত অর্থে তিনি কলেজে প্রবেশ করিয়া বিদ্যোপার্জন করিয়াছিলেন। সুপ্রসিদ্ধ আমেরিকান ধর্মশাস্ত্রবিদ ডাইটের নিকট আধ্যাত্মিক বিষয় শিক্ষালাভ করিয়া ১৭৯৮ খ্রিস্টাব্দে ইস্ট হ্যাম্পটনের গির্জার কর্তৃত্বপদ প্রাপ্ত হন। ইনি মদ্যপানের অত্যন্ত বিরোধী ছিলেন। দাস ব্যবসায়ের বিরুদ্ধে ও ধর্মশাস্ত্র সম্বন্ধে তিনি অনেক ভালো ভালো গ্রন্থ লিখিয়া গিয়াছেন। তিনি ৮৭ বৎসর বয়সে ইহলোক হইতে অপসৃত হন। এই সুদীর্ঘকাল মধ্যে লাইম্যান বিচার যে সমুদায় লোকহিতকর কার্য করিয়া গিয়াছেন সে সকল বিষয় আলোচনা করিতে গেলে একখানি বৃহৎ গ্রন্থ হইয়া পড়ে ; এস্থলে এইটুকু বলিলেই যথেষ্ট হয় যে, এই ধীমান্ পুরুষের স্বীয় অধ্যবসায় এবং অত্যধিক সাহিত্যানুরাগ তাঁহা হইতে তাঁহার পুত্রকন্যা প্রভৃতি বংশাবলিতে এতটা বিস্তৃতি লাভ করিয়াছিল যে সমুদায় আমেরিকা মহাপ্রদেশে 'বিচার' নামই প্রসিদ্ধ হইয়া গিয়াছে।

ইহার এয়োদশটি পুত্রকন্যা এবং সকলেই কোনো না কোনো গুণে স্বনামখ্যাত। ইহাদের মধ্যে হেনরি, এডওয়ার্ড, চার্লস্ এই তিন পুত্র পিতার ন্যায় ধর্মের জন্য জীবন উৎসর্গ করিয়াছিলেন। কিন্তু হ্যারিয়েট বিচার '*টম কাকার কুটীর*' নামক একটি গ্রন্থ লিখিয়া জগতে অক্ষয় কীর্তি রাখিয়া গিয়াছেন।

এই বিদুষী দয়াশীলা রমণী ১৮১৪ খ্রিস্টাব্দে আমেরিকায় কনেক্‌টিকাট প্রদেশের লিচফিল্ড নগরে ১৫ জুন তারিখে জন্মগ্রহণ করেন। ইহার পিতার যত্নে ইনি বাল্যকালে অতিশয় সুচারুরূপে সুশিক্ষা লাভ করিয়াছিলেন। পঞ্চদশ বৎসর বয়ঃক্রমে হ্যারিয়েট হার্টফোর্ডে তাঁহার জ্যেষ্ঠা ভগিনী ক্যাথরিন বিচার প্রতিষ্ঠিত বিদ্যালয়ে শিক্ষয়িত্রীর কার্য করিতে আরম্ভ করেন। এই অল্পবয়সে অন্যান্য বালিকারা সামাজিক আমোদপ্রমোদ লইয়া মত্ত থাকেন, কিন্তু হ্যারিয়েট তাঁহার ভগিনী ক্যাথরিনের সহিত স্বদেশিয় বালিকাদিগের শিক্ষার বিস্তৃতি এবং উন্নতির জন্য জীবন উৎসর্গ করিলেন। ক্যাথরিনের স্বাস্থ্যভঙ্গ হইল। সুতরাং কিছুদিনের জন্য ক্যাথ্‌রিনকে তাঁহার প্রাণের প্রিয় কার্য হইতে অবসর গ্রহণ করিতে বাধ্য হইতে হইল। এই সময় হ্যারিয়েট বিংশতি বর্ষ বয়ঃক্রমে পদার্পণ করিলেন। এত অল্পবয়সেও তাঁহার স্বভাব গাম্ভীর্যপূর্ণ ছিল ও তাঁহার চরিত্রে একটি গভীর মহত্ত্ব দৃষ্ট হইত।

হ্যারিয়েট বিচার রেভারেন্ড ক্যালভিন স্টো নামক একজন পাদরির পাণিগ্রহণ করিয়াছিলেন। তাঁহার স্বামী একজন যথার্থ পণ্ডিত ছিলেন। বিবাহিত জীবনের প্রথমে তিনি সংসার লইয়াই একটু ব্যস্ত ছিলেন। পুত্রকন্যাদিগের শিক্ষা প্রভৃতি সাংসারিক কর্তব্যে তাঁহাকে যথেষ্ট নিযুক্ত থাকিতে হইত। এই সময় কখনো কখনো ছোটো ছোটো গল্প সাময়িকপত্রে বাহির করিতেন এবং এই সকল গল্প একত্র করিয়া *মে ফ্লাওয়ার* ও *স্যাবাথ অতিবাহিত করিবার দুই প্রকার উপায়* নামে দুইখানি পুস্তিকা প্রকাশিত করেন। আমরা পূর্বেই বলিয়াছি ইহার পিতা ডাক্তার বিচার ঘৃণিত দাস ব্যবসায়ের ঘোর বিরোধী ছিলেন, সুতরাং তাঁহার পুত্র কন্যাগণও স্বভাবতই বাল্যকাল হইতে দাসত্ব প্রথা ঘৃণার চক্ষে দেখিতেন। ক্রীতদাসদিগের উপর তাহাদের প্রভুগণের অমানুষিক অত্যাচার দেখিলে ইহারা মনে মনে অত্যন্ত ক্ষুব্ধ হইতেন। এরূপ অত্যাচার তখন অমেরিকার প্রায় সর্বস্থানেই প্রচলিত ছিল। হ্যারিয়েট এবং তাঁহার ভ্রাতা ও ভগিনীগণ বাল্যকাল হইতেই অত্যন্ত নম্র প্রকৃতি, পরদুঃখকাতর, মহান ও উন্নত হৃদয়যুক্ত ছিলেন। হ্যারিয়েট বিবাহের পর সাংসারিক ব্যাপারে ব্যস্ত থাকা সত্ত্বেও কর্তব্যকর্ম হইতে বিরত হয়েন নাই। তিনি এই সময়

পলায়নপর দাস ও দাসসন্তানদিগকে আশ্রয় দিয়া তাহাদিগকে যতদূর সাধ্য ভাল ব্যবহারের সহিত প্রতিপালন করিতেন। ইহাদিগকে যত্ন করা তাঁহার সাংসারিক নিত্য কর্মের একটি অঙ্গস্বরূপ ছিল। এইক্ষণে তিনি সাহিত্যালোচনা হইতে বিরত থাকিলে দাসদিগের প্রতি শ্বেতাঙ্গগণের আসুরিক অত্যাচারে মরমে মরিয়া দাসগণের পলায়নে সাহায্য করিতে ক্রটি করিতেন না। তাহাদিগকে অন্ন বস্ত্র দিয়া তাহাদের কষ্ট দূর করিতে যথাসাধ্য চেষ্টা করিতেন।

কোনো একটি ভালো কর্মের প্রারম্ভে অনেকের শত্রুতা দেখিতে পাওয়া যায়; এই কারণে 'দাস বন্ধু' নামক সভার সভ্যগণ যখন আমেরিকার দাসগণকে স্বাধীনতা প্রদানের মন্ত্রণা করিতে লাগিলেন তখন ইহাদিগেরও বহু শত্রু হইল। দাসপ্রভুরা যখন দেখিল যে তাহাদিগের বহু অর্থকর উপায়ের এইবার বুঝি অন্তিমকাল উপস্থিত হইল তখন তাহারা খুব গোলযোগ আরম্ভ করিল। শ্রীমতী স্টোরে স্বামী 'দাস বন্ধু' সভার একজন মিত্র ছিলেন। তাঁহার নিজের প্রত্যক্ষ দৃষ্ট দাসগণের প্রতি অমানুষিক অত্যাচার সমূহ লিপিবদ্ধ করিয়া উপরিউক্ত 'দাস বন্ধু' সভা-কে বিশেষ সহায়তা করিয়াছিলেন। রেভারেন্ড স্টো 'লেন সেমিনারি' কলেজের খ্রিস্টীয় ইতিহাসের অধ্যাপক ছিলেন; দাসবিরোধী দলের নেতা যখন লেন সেমিনারিতে দাস ব্যবসায়ের বিরুদ্ধে ওজস্বিনী ভাষায় বক্তৃতা দিয়া ইহার কুফল বুঝাইয়া দিতে লাগিলেন তখন ছাত্রগণের মধ্যে মহা হুলস্থূল বাধিয়া গেল। এমনকী যে যে ছাত্র বহু দাসের অধীশ্বর ছিল তাহারা সকলেই আপন আপন দাসগণকে মুক্ত করিয়া দিল। অন্যেরা দাসগণের শিক্ষার জন্য বিদ্যালয় প্রভৃতি স্থাপনের প্রয়োজন করিতে লাগিল। এই সমুদয় দেখিয়া আমেরিকার দক্ষিণ প্রদেশের তুলা চিনি প্রভৃতি ব্যবসায়ীগণ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া উঠিল। ইহাদের অধীনে শত শত দাস ছিল। প্রত্যেক দাসটিকে ক্রয় করিতে ইহাদিগের কত না অর্থ ব্যয় হইয়াছে। ইহারা পশুর মতো খাটিয়া খাটিয়া ইহাদের প্রভুদের অর্থের ভাণ্ডার পূর্ণ করিতেছে। অতএব এই সকল দাসগণকে মুক্ত করিলে তাহারা দেখিল যে তাহাদিগের ক্রয়ের টাকা ত জলে যাইবেই, উপরি তাহাদের ব্যবসায়েরও বহু ক্ষতি হইবে, সুতরাং এইসব নিষ্ঠুর দাসব্যসায়ীরা কিছুতেই দাস স্বাধীনতার পক্ষাবলম্বী হইতে পারিল না। তাহারা যাবতীয় দুষ্টলোকদিগকে অরাজকতার কার্যে উত্তেজিত করিয়া দিল। ইহারা ডাক্তার বিচার ও হ্যারিয়েট স্টোর বাটী, লেন সেমিনারি প্রভৃতি কতকগুলি বাটী লুটপাট করিবার উপক্রম করিল। এই সকল উৎপাত নিবারণের জন্য বোর্ড অফ্ ট্রাস্টিস্ ছাত্রগণকে দাসদিগের কোনো কথায় থাকিতেও নিবারণ করিয়া দিল। ইহাতে সমুদয় ছাত্র লেন সেমিনারি ছাড়িয়া চলিয়া গেল ও কলেজও ছাত্রাভাবে

আর চলিল না। অবশেষে বাধ্য হইয়া প্রধান অধ্যক্ষ ডাক্তার লাইম্যান বিচার কার্য হইতে অবসর গ্রহণ করিলেন ; প্রোফেসর স্টো ম্যাসাচুসেট প্রদেশের ধর্ম বিজ্ঞান সেমিনারি নামক একটি কলেজের অধ্যাপকের পদে নিযুক্ত হইলেন। এই সময় হ্যারিয়েট স্টো তাঁহার জগদ্‌বিখ্যাত *টম কাকার কুটীর* একটি মাসিক পত্রে প্রকাশিত করিতে লাগিলেন। সকলে মহা আগ্রহের সহিত পড়িতে লাগিল। যখন উহা গ্রন্থরূপে বাহির হইল তখন ইহার কাটতি কুলাইয়া উঠানো মুস্কিল হইল। সংস্করণের পর সংস্করণ যেমন বাহির হইতে লাগিল তেমনি অত্যল্প কাল মধ্যেই তাহা নিঃশেষ হইতে লাগিল। ভিন্ন ভিন্ন ভাষায় এই পুস্তক অনূদিত হইয়া প্রকাশিত হইল এবং তেমন বিক্রয়ও হইতে লাগিল। ইহা গল্প কী উপন্যাস নহে? ইহার প্রত্যেক ঘটনাগুলি সমুদয়ই সত্য ঘটনামূলক। গ্রন্থোল্লিখিত কতকগুলি ঘটনা গ্রন্থকর্ত্রী নিজে দেখিয়াছেন এবং কতকগুলি ঘটনা খুব বিশ্বস্ত লোকের মুখে শোনা। *টম কাকার কুটীরে* যে ভূগর্ভস্থিত লুক্কায়িত রেলওয়ের কথা পড়া যায় তাহা গ্রন্থকর্ত্রীর বাটীর পার্শ্ব দিয়াই গিয়াছিল। দক্ষিণ দেশীয় নিপীড়িত দাসদিগকে মুক্ত করিবার জন্য কতিপয় দাস বন্ধুদিগের দ্বারা উক্ত রেলওয়ে খোলা হয়। কারণ সেই সময় আমেরিকার দক্ষিণেই দাস ব্যবসা অত্যন্ত চলিত ছিল। উত্তর আমেরিকা কানাডায় কেহ দাস ব্যবসা করিতে পারিত না। সুতরাং ক্রীতদাসেরা যদি একবার কায়ক্লেশে কোনো রকমে ক্যানেজ প্রভৃতি স্থানে চলিয়া আসিতে পারিত তাহা হইলে আর তাহাদিগকে কে পায়। ইংরেজশাসিত স্বাধীন ভূমিতে আসিয়া তাহারাও স্বাধীন হইয়া যাইত। তখন সেখানে আর তাহাদিগকে কাহারও 'এ আমার দাস' ইহা বলিয়া দাবি করিবার অধিকার থাকিত না। এই জন্য 'দাস বন্ধু' সভার সভ্যেরা দাসগণকে মুক্ত করিবার ইহাপেক্ষা আর শ্রেষ্ঠ উপায় না দেখিয়া ভূগর্ভে রেলওয়ে খুলিয়া উহার দ্বারা দলে দলে দাসগণকে গভীর রাত্রে দক্ষিণ হইতে উত্তরে চালান করিয়া মুক্ত করিয়া দিতেন।

শ্রীমতী স্টোর এই *টম কাকার কুটীর* এত প্রসিদ্ধি লাভ করিয়াছিল যে এই গ্রন্থ পড়ি নাই বলিলে লোকসমাজে হাস্যস্পদ হইতে হইত। ইহা প্রকাশিত হইবার পর অনেক লোক ইহার সত্যতা সম্বন্ধে সন্দিগ্ধ হইয়া বলিয়াছিলেন ইহা ঔপন্যাসিক গল্প, গ্রন্থকর্ত্রীর স্বকপোলকল্পিত ঘটনা ব্যতীত আর কিছুই নহে। মনুষ্যের দ্বারা মনুষ্যের প্রতি এরূপ পিশাচতুল্য ব্যবহার হইতে পারে না। কিন্তু মিসেস স্টো ইহার প্রতিবাদ করিয়া, যে যে ঘটনা তাঁহার স্বচক্ষে দেখা এবং যে যে ঘটনা তাঁহার কোনো আত্মীয় বা বিশ্বস্ত লোকের সমক্ষে ঘটিয়াছিল তাহাদের নাম প্রকাশিত করিয়া একখানি ক্ষুদ্র পুস্তক লিখিয়া জগতের নিকট *টম কাকার কুটীরের*

সত্যতা আরও দৃঢ় করিয়া দিয়াছিলেন। বাস্তবিক এই পুস্তকে আফ্রিকাবাসীগণের প্রতি শ্বেতাঙ্গদিগের ঘোর পশুতুল্য ব্যবহার পড়িতে পড়িতে অশ্রু সংবরণ করা যায় না। টম কাকার কুটীরে ক-টি ঘটনাই বা বিবৃত করা হইয়াছে ; চল্লিশ লক্ষ দাসের প্রতি তাহাদের পশুবৎ অধম প্রভুদিগের দ্বারা পৈশাচিক আরও কত অত্যাচার হইয়া গিয়াছে তাঁহার খোঁজ কে রাখিয়াছে। আমাদের বাংলা দেশে অসমে নীলকর, চা-করদিগের দ্বারা কুলিদিগের প্রতি অতি নিষ্ঠুর অত্যাচার যাঁহারা প্রত্যক্ষ করিয়াছেন তাঁহারা বুঝিতে পারিবেন শ্বেতাঙ্গেরা আপনাদের পকেট পূর্ণ করিবার জন্য কী কাজ না করিতে পারেন, খ্রিস্টধর্ম প্রচার করিতে আসিয়া তাহারা কীরূপ খ্রিস্টধর্মানুযায়ী কর্ম সকল অনুষ্ঠান করেন।

১৮৫৩ খ্রিস্টাব্দে মিসেস স্টো তাঁহার স্বামী এবং ভ্রাতার সহিত ইংলন্ডে গমন করেন। লন্ডনে উপস্থিত হইলে ইংলন্ডীয় ভগিনীগণের দ্বারা টম কাকার কুটীরের গ্রন্থকর্ত্রী অতিশয় সমাদৃত হইয়াছিলেন। ইংলন্ড হইতে উহারা ইউরোপের প্রসিদ্ধ বড়ো বড়ো নগর সমুদয় পরিদর্শন করিয়া পরে পুনরায় গৃহে প্রত্যাগমন করেন। বাটীতে আসিয়া তিনি তাঁহার ভ্রমণ বৃত্তান্ত লিখিয়া প্রকাশ করেন। ইহা পড়িলে, তিনি কী প্রকার উচ্চ ভাবে ইউরোপে এবং ইংলন্ডে সমাদৃত হইয়াছিলেন তাহা জানা যায়। ইহার পর তিনি টম কাকার কুটীরের ন্যায় দাসকাহিনি বিবৃত করিয়া *ড্রেগু* নামক একখানি পুস্তক লিখিয়া প্রকাশিত করেন। এই পুস্তকখানিও জগতে বড়ো অল্প সমাদর লাভ করে নাই। টম কাকার কুটীরের সমান না হউক ইহার ঠিক নিম্নস্থান অধিকার করিয়াছিল। হ্যারিয়েট স্টো বাল্যকাল হইতেই ক্রীতদাসগণের এই সমুদয় দুঃখের বিষয় দেখিয়া শুনিয়া এরূপ সুন্দরভাবে দুঃখের কাহিনি লিখিয়া গিয়াছেন যে তাঁহার লিখিত পুস্তক পড়িলে ঘটনাগুলি চক্ষের সম্মুখে ভাসিতেছে মনে হয়।

*কর্ণহিল* মাসিকপত্রের সম্পাদক থ্যাকারে মিসেস স্টোকে তাঁহার মাসিকপত্রে লিখিতে অনুরোধ করাতে *অ্যাগ্নেস অফ সরেন্টো* নামক একখানি উপন্যাস এ পত্রে তিনি বাহির করেন। এই দাস ব্যবসায় রহিত করিবার চেষ্টার জন্য আমেরিকায় ভীষণ অন্তর্বিদ্রোহাগ্নি প্রজ্জ্বলিত হইয়া উঠিয়াছিল। শ্রীমতী স্টো ইহার যে একটা প্রধান কারণ ছিলেন তাহার আর সন্দেহ নাই। ইহার পর তিনি 'ইংলন্ডীয় মহিলাগণের প্রতি পত্র' নামক একখানি পুস্তক লিখিয়াছিলেন। ইহাতেও তিনি দাসগণের দুরবস্থার চিত্র অতি সুন্দরভাবে চিত্রিত করিয়াছেন। তাঁহার এই পত্রের একস্থানে দেখিতে পাই :

সম্প্রতি এক যুদ্ধে একটি যোদ্ধা হত হইলেন, তিনি তাঁহার মাতার বহু সন্তানের মধ্যে মৃতের একমাত্র অবশিষ্ট জীবিত পুত্র ছিলেন। ওই রমণী তাহার কোনো এক দাসীর একাদশ পুত্রের সমস্তগুলি বিক্রয় করিয়া তাহাকে বৃদ্ধকালে অতিশয় কষ্ট প্রদান করেন, শেষ সন্তানটিকে তাহার নিকট রাখিবার জন্য দাসীর কত কাকুতিমিনতি অশ্রু কিছুই কর্ণপাত করেন নাই। প্রভুপুত্রের মৃত্যু সংবাদ আসিলে ওই দাসী তাহার মনিবকে আসিয়া বলিল 'এখন আমরা সমান হইলাম, তুমি আমার প্রভু হইয়া আমার সমস্ত সন্তান বিক্রয় করিয়াছ এখন তোমার প্রভু তোমার সমস্ত সন্তান লইলেন। এখন আর আমাদের মৃত্যুর পর গোর দিবার কেই নাই। এখন আমি তোমাকে মার্জনা করিলাম।' ওই পত্রে আর এক স্থানে তিনি বলিয়াছেন 'ইহা মনে রাখিয়ো, যে দাস ব্যবসায়ের উন্নতি ইচ্ছা করা, আমাদের দক্ষিণ দেশীয় লোকদিগের পুত্রকন্যা ও বংশের উপর ভগবানের ঘোর অভিসম্পাত ইচ্ছা করা ব্যতীত আর কিছুই নহে। জানিও! যদি আমরা এই যুদ্ধে জয় লাভ করি তাহা হইলে এই সমুদয় দাস ব্যবসায়ী এবং ঘোর দাস ব্যবসায়ের পক্ষপাতী ব্যক্তিগণের বংশধরগণ আমাদিগকে দু-হাত তুলিয়া আশীর্বাদ করিবে এবং আমরাও ইহাদের বংশধরদিগকে চির নরক হইতে উদ্ধার করিতে সমর্থ হইব।

এই মহানুভবা মহিলা দাসদিগের পরিত্রাতা হইয়াই যেন জন্মগ্রহণ করিয়াছিলেন। এত অর্থ, এত পরিশ্রম ও মহামূল্য সময় নষ্ট করিয়া দাসদিগের সপক্ষে লড়িয়া তাঁহার কী এত লাভের আকাঙক্ষা ছিল। কিছুই না! কেবল মাত্র মনুষ্যের সঙ্গে মনুষ্য যে একটি সূক্ষ্ম সূত্রে গ্রথিত আছে তাহারই টানে নিগ্রোদিগের কালো রং সত্ত্বেও উহাদের দুঃখে তাঁহার প্রাণ কাঁদিত। এক মাতার বহু সন্তান হইলে যেমন কেহ কালো কেহ বা সুন্দর হয়, কিন্তু তাই বলিয়া কালো ভাই কী ভগিনীকে সুন্দর ভাই কী ভগিনী যেমন ঘৃণা করে না সেইরূপ জগন্মাতার অসংখ্য সন্তানের মধ্যে কত চেহারার কত প্রকার রূপের লোক দেখিতে পাওয়া যায়, তাই বলিয়া কালো কিংবা সুশ্রীসম্পন্ন না হইলে ঘৃণা করা কখনই কর্তব্য নহে। মিসেস স্টো এইরূপ উন্নত উদার প্রকৃতির মহিলা ছিলেন। দয়াপূর্ণ হৃদয়ে তিনি মনুষ্য সাধারণকে সমান চক্ষে দেখিতেন। যতকাল সূর্য উদয় হইবে, যতকাল দাসবংশের একটি লোকও জীবিত থাকিবে ততকাল মিসেস স্টোর নাম জগতে জ্বলন্ত অক্ষরে লেখা থাকিবে, ততকাল তিনি লোকসমাজে পূজিত হইবেন।

# সুকবি হেম্যান্স

ভগবানের রাজ্যে সমস্ত বিষয়েরই মধ্যে কবিত্বের ভাব দেখিতে পাওয়া যায়। প্রকৃতির শোভায়, সুন্দরী মুখশ্রীতে, শিশুর মধুর হাসিতে সর্বত্রই কবিত্ব ; আবার জ্যোৎস্নাবিকশিত রজনিতে যেমন মহাকবির কবিত্বের রসাস্বাদন করি তেমনি ঘোর অমাবস্যা নিশীথেও একটি মধুর গম্ভীর ভাবে মগ্ন হইয়া যায়। ধনী, নির্ধন, বালক, বৃদ্ধ, যুবা, সকলেই ওই সমুদয়ের কবিত্বে মুগ্ধ হইতে পারেন কিংবা অতি তুচ্ছ কোনো বস্তুতেও সহস্রগুণ সৌন্দর্য দেখিতে পারেন তাই বলিয়া তাঁহারা সকলেই কবি নহেন। বড়ো বড়ো গায়কদিগের সংগীত শ্রবণ করিয়া ভাবে বিভোর হইয়া অনেক শ্রোতা ঘাড় নাড়িতে এবং তালি দিতে থাকেন কিন্তু তাই বলিয়া কী তাহাদিগের সকলকেই গায়ক বলিবে? কখনই নহে। সেইরূপ প্রকৃতির সৌন্দর্যে মুগ্ধ হইলে কিংবা সেই শোভা উপলব্ধি করিলেই কবি হওয়া যায় না। তবে কবি কে? যিনি যাহা দেখেন ও যাহাতে মুগ্ধ হয়েন যদি তাহা মধুরভাবে বর্ণনা করিতে পারেন তবে তিনিই প্রকৃত কবি। আমাদের আলোচ্য এই রমণীও সত্য সত্যই কবি ছিলেন। সাহিত্যের রাজ্যে প্রবেশ করিবার বহু পূর্বে অতি বাল্যাবস্থা হইতেই এই রমণী প্রাকৃতিক শোভার মাধুর্য উপভোগ করিতে পারিতেন। প্রায়ই তিনি ইংলন্ডের পর্বতোপরি বসিয়া থাকিতে ভালোবাসিতেন ; বৃক্ষের শর শর শব্দে; কী কোনো পর্বতীয় ক্ষুদ্র নদীর কুলুকুলু ধ্বনিতে মোহিত হইয়া তাহাই শ্রবণ করিতে থাকিতেন।

লিভারপুল নগরে ১৭৯৪ খ্রিস্টাব্দে, ২৫ সেপ্টেম্বরে ডরথি ব্রাউন হেম্যান্স-এর জন্ম হয়। ইহার পিতা মিস্টার ব্রাউন লিভারপুল নগরের এক সম্ভ্রান্ত সওদাগর ছিলেন। ইহার মাতা ভিনিস শহরে জন্মগ্রহণ করেন। য়ুরোপের মধ্যে ভিনিস একটি অতিশয় রমণীয় শহর, সেই হেতু হেম্যান্স বলিতেন যে তাঁহার মাতাই তাঁহার

কবিতা ও নাটকাদির প্রধান কারণ। হেম্যান্স বাল্যকালে পরমাসুন্দরী বলিয়া খ্যাত ছিলেন। ক্রমে বাহ্যিক সৌন্দর্যের অনুরূপ মানসিক সৌন্দর্যেও ভূষিত হইয়াছিলেন। শিশুকাল হইতেই তিনি অতি নম্র প্রকৃতির ছিলেন। একবার একটি সম্ভ্রান্ত মহিলা তাঁহার মাতার সহিত দেখা করিতে আসিয়া বালিকা ডরথিকে দেখিয়া তাহার সম্মুখেই বলিয়াছিলেন 'এই বালিকা সুখের জন্য জন্মায় নাই ; ইহার গণ্ডদেশ অতি ত্বরিতে রক্তিম বর্ণ ধারণ করে। ত্বরিতেই মিলাইয়া যায়'—সেই অবধি এই কথা তাঁহার হৃদয়ে গাঁথিয়া গিয়াছিল; তিনি ইহা জীবনে কখনও ভুলিতে পারেন নাই। তেরো বৎসর বয়সে তিনি তাঁহার কতিপয় কবিতা কোনো মাসিক পত্রিকাতে প্রকাশিত করেন কিন্তু সেই কবিতাগুলির একটি কঠোর সমালোচনা হওয়াতে তাঁহার হৃদয়ে এতদূর আঘাত লাগিয়াছিল যে নিরতিশয় দুঃখে তিনি শয্যাশায়ী হইয়া পড়িয়াছিলেন। ডরথি যখন নিতান্ত বালিকা তখন ইহার পিতা ব্যবসায়ে ক্ষতিগ্রস্ত হইয়া লিভারপুল হইতে উত্তর ওয়েলস্ প্রদেশের ব্রন উইল্ফা নামক এক নির্জন স্থানে উঠিয়া গিয়া বসতি স্থাপন করেন। অবশ্য তখন তাহাদের পক্ষে লিভারপুল হইতে উঠিয়া যাওয়া অতিশয় কষ্টদায়ক হইয়াছিল, কিন্তু ডরথির পক্ষে ইহা যেন 'শাপে বর হইল'। তাঁহাদের বাড়ির চতুর্দিকের পার্বত্য দৃশ্য সকল বালিকা কবির কবিত্ব উৎসারিত করিয়া দিতে লাগিল। হেম্যান্স সাত-আট বৎসর বয়স হইতেই কবিতা লিখিতে আরম্ভ করিয়াছিলেন, যদিও তখন তাহা প্রকাশ করেন নাই। কিন্তু লিভারপুলে থাকিলে বোধ হয় এত শীঘ্র তাঁহার কবিতার বিকাশ হইত না। শেক্সপিয়রের গ্রন্থ ইহার অত্যন্ত প্রিয় ছিল। একাদশ বৎসর বয়সে তিনি শেক্সপিয়রের গ্রন্থাবলি পাঠ করিয়া মুগ্ধ হইয়া লিখিয়াছিলেন —

> ইতিহাস পাঠ করিতে আমার বড়ো ভালো লাগে। জ্ঞানী ও বীরপুরুষদের এবং তাহাদের কর্মসকল স্মরণ করিলে অতীতকালের স্মৃতি মনোমধ্যে জাগ্রত হইয়া উঠে। কিন্তু কবিশ্রেষ্ঠ শেক্সপিয়র প্রমুখ কবিদিগের সুললিত রচনা পাঠ করিলে আমার যেরূপ আনন্দ হয় সেরূপ আর কিছুতেই হয় না—হৃদয় মাতিয়া উঠে। বেচারী ওফেলিয়ার শোচনীয় মৃত্যুতে আমরা যেমন চক্ষুর জল না ফেলিয়া থাকিতে পারি না আবার সেইরূপ হরিত্‌বর্ণের বৃক্ষলতাপূর্ণ উপত্যকা মধ্যে শুভ্র জ্যোৎস্না রজনিতে পরিরা নৃত্য করিতেছে, সে দৃশ্য যেন মনকে বিমোহিত না করিয়া যায় না।

সাত-আট বৎসর বয়সে যে সকল কবিতা তিনি লিখিয়াছিলেন তাহা ওইরূপ অল্প বয়সের পক্ষে খুব ভালো বলিতেই হইবে।

সৌভাগ্যবশত ডরথির মাতা, মিসেস ব্রাউন কন্যার এই অসামান্য দৈব শক্তি দেখিয়া চুপ করিয়া বসিয়া থাকেন নাই। তাঁহার আরও শ্রীবৃদ্ধির জন্য খুব সাহায্য করিয়াছিলেন। তিনি মাতার যত্নে ও সাহায্যে উত্তরোত্তর ছন্দ রচনা প্রভৃতিতে উৎকর্ষতা লাভ করিতে লাগিলেন। ১৮১২ খ্রিস্টাব্দে তিনি *গার্হস্থ্য প্রণয়* নামে যে কবিতা পুস্তকটি প্রকাশ করেন, ইংল্যান্ড ও আমেরিকাতে তাহার প্রায় লক্ষাধিক সংখ্যা বিক্রয় হইয়া যায়। ইহা হইতেই জনসাধারণে তাঁহার কবিতা কতদূর আদৃত হইয়াছিল তাহা স্পষ্টই প্রতীয়মান হয়।

এই পুস্তক বাহির হইবার পর ক্যাপ্তেন হেম্যান্সের সহিত ইহার বিবাহ সম্পন্ন হয়। কিন্তু এই বিবাহে দম্পতিদ্বয়ের কেহই সুখী হয়েন নাই। কী করিয়াই বা হইবেন! কাপ্তেন সাহেব কঠোর সৈনিক বিভাগে কর্ম করিয়া নিজের জীবিকা অনুযায়ী রীতিনীতিতে অভ্যস্ত, এদিকে কোমল স্বভাবা সুন্দরী ডরথি ঠিক তাহার বিপরীত, সুতরাং কী করিয়া উভয়ের মনের মিল হইবে? যাহা হউক চারি-পাঁচটি পুত্র জন্মিবার পর ইহার স্বামী শারীরিক অসুস্থতার ভান করিয়া ইটালি চলিয়া যান এবং মিসেস হেম্যান্স সন্তানগুলিকে লইয়া পুনরায় ওয়েল্স্ দেশে তাঁহার মাতার নিকট চলিয়া আইসেন। সেই অবধি ইহারা বরাবরই ভিন্ন হইয়াই ছিলেন।

ক্যাপ্তেন হেম্যান্স ইটালি চলিয়া গিয়া স্ত্রীপুত্রের কাহারই খোঁজ খবর না লওয়াতে মিসেস হেম্যান্স ছোটো ছোটো পুত্রসন্তানগুলির ভরণপোষণ ও শিক্ষার জন্য অতিকষ্টে পড়িলেন, সুতরাং তাঁহাকে সাংসারিক ব্যয় নির্বাহার্থে মাসিকপত্র প্রভৃতিতে লিখিতে আরম্ভ করিতে হইল। প্রতি পৃষ্ঠা লেখার জন্য তিনি এক মোহর করিয়া পাইতেন, ইহাতে তাঁহার সংসার বেশ একরকম চলিয়া যাইতে লাগিল। এখন হইতে আমোদের পরিবর্তে 'ঐশ্বরিক দান' তাহার জীবিকানির্বাহের একমাত্র উপায় হইল। বাল্যকাল হইতে কবিতা লিখিতে আরম্ভ করিয়া ইনি কখনো লেখাপড়ায় অবহেলা করেন নাই। ছোটোবেলায় ফ্রেঞ্চ এবং ইটালীয় ভাষা জানিতেন, পরে স্প্যানীয় ও পর্তুগিজ ভাষা শিখিয়াছিলেন। জার্মান ভাষা অল্প অল্প জানিতেন কিন্তু নিজের যত্নে ওই ভাষাকে এতদূর আয়ত্ত করিয়াছিলেন যে তিনি মহাকবি গেটের তেজস্বিতাপূর্ণ ভাষাও বুঝিতে সক্ষম হইতেন।

তাঁহার স্মরণশক্তিও অত্যন্ত প্রখর ছিল। একবার তাঁহার এক ভাই, তাঁহার স্মরণশক্তির বিষয়ে সন্দেহপ্রকাশ করাতে তিনি বিশপ হিবারের 'ইউরোপ' নামক প্রায় চারিশত পঙ্‌ক্তির এক কবিতা এক ঘণ্টা কুড়ি মিনিটে মুখস্থ করিয়াছিলেন। ইহার আগে তিনি এ কবিতা একবারও পড়েন নাই। ইহা ব্যতীত তিনি চিত্র কর্মে

বেশ পটু ছিলেন এবং হার্প ও পিয়ানো খুব সুন্দর বাজাইতেন ; ইহারা যেন তাঁহার দুই প্রিয় সখী ছিল এবং ইহাদের সহবাসে তাঁহার দিবসের শ্রান্তি ক্লান্তি সব দূর হইয়া যাইত। বিশপ হিবারের সহিত তাঁহার ঘনিষ্ঠ বন্ধুত্ব ছিল, ইহারই উৎসাহে তিনি 'Vespers of Palermo' নামক শোকপূর্ণ নাটক লিখিয়াছিলেন কিন্তু ইহাতে সফলকাম হয়েন নাই।

হেম্যান্সের কবিতার যশ-সৌরভ তাঁহার জন্মভূমির ন্যায় আমেরিকাতেও বিস্তৃত হইয়াছিল। সেখান হইতে একটি মাসিকপত্র চালাইবার জন্য তাঁহার নিকট একটি খুব ভালো কর্মের প্রস্তাব আসে, কিন্তু স্বদেশ ত্যাগে অনিচ্ছুক হইয়া ধন্যবাদের সহিত তিনি তাহা অস্বীকার করেন।

তাঁহার যশ-সৌরভে যতই দিগন্ত আমোদিত হইতে লাগিল ততই মধুমক্ষিকার ন্যায় বড়ো বড়ো সাহিত্যসেবী দলের মধ্যে তাঁহার বন্ধুর সংখ্যাও বৃদ্ধি হইতে লাগিল। ওয়ার্ডস্‌ওয়ার্থ, জেম্‌স মন্ট গমরি, ডাক্তার বাউরিঙ্গ, রস্কো, স্যার ওয়াল্টার স্কট, মিসেস হাউইট এবং আরও অনেক খ্যাতনামা লোকের সহিত তাঁহার খুব ভালো রকম আলাপ পরিচয়াদি হইয়াছিল।

১৮২৮ খ্রিস্টাব্দে তাঁহার পুত্রদিগের শিক্ষার জন্য তাঁহার প্রিয়তম ওয়েল্‌সের নিকট বিদায় গ্রহণ করিয়া লিভারপুলের নিকটবর্তী একস্থানে আসিয়া বাস করিতে লাগিলেন। তাঁহার 'ওয়েল্‌সের নিকট বিদায়গ্রহণে' তিনি লিখিয়াছেন—

> আমি তোমায় ধন্যবাদ দিতেছি! তাহা তোমার উপকূলে পার্বত্য দৃশ্যের রমণীয় শোভার জন্য নহে, অথবা পুরাকালে তোমার ক্রোড়ে যে সকল বীর ও খ্যাতনামা কবি পালিত হইয়াছিল তাহাদের অমর স্মৃতির জন্যও নহে, অথবা সেই তোমার গৌরবান্বিত অতীত যুগের গানের জন্যও নহে—কেবল তুমি আমার মাতৃভূমি ও আমার কবিত্ব জীবনের ক্রীড়াক্ষেত্র বলিয়া।

তাহার পর বৎসর ডরথি হেম্যান্স স্কটল্যান্ড ভ্রমণে যাইয়া স্যার ওয়াল্টার স্কটের সাক্ষাৎ লাভ করেন। ইহার আগে ইনি কখনো স্যার ওয়াল্টার স্কটকে দেখেন নাই। ওয়েভার্লি গ্রন্থকর্তার সহিত আলাপের পর মিসেস হেম্যান্স, তাঁহার মধুর ও সৌজন্য ব্যবহারে মুগ্ধ হইয়া তাঁহার এক বন্ধুকে লিখিয়াছিলেন 'আমি আশ্চর্য হইতেছি যে আমি স্যার ওয়াল্টার স্কটের সহিত এমনভাবে কথা কহিতেছিলাম যেন তিনি আমার বহুদিনের পরিচিত বন্ধু, যদিও এই আমাদের প্রথম সাক্ষাৎ হইল। কারণ তিনি এই মাত্র তাঁহার বাড়ি অ্যাবটস্ফর্ডে ফিরিয়া আসিয়া আমার সহিত সকালে দেখা করিতে আসিয়াছিলেন। যখন তিনি আমায় স্কটল্যান্ডে

আন্তরিক অভ্যর্থনা করিলেন তখন আমি তাঁহার সহবাসে একটি প্রখর শক্তি হৃদয়ে অনুভব করিয়াছিলাম। স্কটল্যাণ্ড থেকে ফিরিয়া আসিবার জন্য ওয়াল্টার স্কটের নিকট বিদায় গ্রহণ করিবার কালে তাঁহাকে এই বলিয়াছিলাম 'কোনো কোনো লোক আছে, যাহাদের সহিত প্রথম সাক্ষাতেই যেন কোনো আপনার লোক বলিয়া দাবি করিতে ইচ্ছা করে ; তোমাকেও সেই ধরনের একজন বলিয়া বোধ হইয়াছিল'।

১৮৩০ খ্রিস্টাব্দে তিনি কবি ওয়ার্ডসওয়ার্থের সহিত দেখা করিতে যান। তাঁহার সহিত পরিচিত হইলে মিসেস হেম্যান্স বড়োই আনন্দিত হইলেন। তাঁহার কোনো বন্ধুকে কবি ওয়ার্ডস্ওয়ার্থের উল্লেখ করিয়া বলিয়াছিলেন—

> আমি ওয়ার্ডস্ওয়ার্থের সহিত পরিচিত হইয়া মুগ্ধ হইয়াছি। ইঁহার দয়ালুভাব আমার হৃদয়ে একরকম শান্তিদান করিয়াছে। ইহার জীবনের দৈনিক সৌন্দর্য, তাঁহার কবিতার সংযোগে যে একটি মধুর সংমিশ্রণ হইয়াছে তাহা প্রত্যক্ষ করিয়া আমি ধন্য হইলাম। আমরা অনেক সময় একত্র থাকি। তিনি আমার নিকট পড়েন; বেড়ান, আবার যখন আমি ঘোড়ায় চড়িয়া বেড়াই তিনি ইহার অগ্রে অগ্রে থাকেন। বাস্তবিকই তাহার সহিত যেন আমার বহুকালের পরিচয়। আজ সমস্ত সকালটা তিনি অনুগ্রহপূর্বক আমার কাছে স্পেনসরের খানিকটা পড়িয়াছেন, তাহার পর তাঁহার স্বরচিত 'Laodamia', তাহার পর আমার প্রিয় 'টিনটার্ন অ্যাবী' এবং আরও অনেক ভালো ভালো কবিতা পড়িতেছিলেন, যেগুলি তুমিও আমার ন্যায় অত্যন্ত ভালোবাস। তাঁহার পড়া একটু মজার রকমের, কিন্তু আমার কানে খুব মধুর লাগে ; ধীর, গম্ভীর এবং পড়িবার কালে তাঁহার এত আগ্রহপূর্ণ ভাব যে আমি আগে কোথাও কখনো এমন পড়া শুনি নাই। যখন তিনি খোলা জায়গায় কিছু পড়েন কী কিছু আবৃত্তি করেন তখন তাঁহার গম্ভীর ও গভীর সুর যেন কোনো অমানুষিক স্বর হইতে বাহির হইতেছে মনে হয়। বনের গাছপালার এবং নির্ঝরিণীর সুরের সহিত তাঁহার স্বরের সংমিশ্রণ বড়োই মনোহর। তাঁহার ভাব আশ্চর্যরকম কবিত্বপূর্ণ।

আর একটি চিঠিতে হেম্যান্স লিখিয়াছেন—

> কী করিয়া আমি তোমায় বলিব কী প্রকার শান্তি ও পবিত্রতার মধ্যে আমি বেষ্টিত আছি। গত দুই বৎসর হইতে আমি কখনো কখনো ভয় পাইয়াছি যে স্তুতিবাক্য, কঠোর সাংসারিক পরীক্ষা, মনের বৃত্তিগুলিকে বেশি রকম মোচড় দেওয়া এবং গুরুতর পরীক্ষা প্রভৃতির ফলে আমার ভিতরকার শুদ্ধ, পবিত্র আনন্দের নির্ঝরিণী বুঝি শুকাইয়া যাইবে, কিন্তু এখন আমি জানিলাম—

'Nature never did betray
The heart that loved her'

অর্থাৎ 'যাহারা প্রকৃতিকে ভালোবাসে, প্রকৃতি তাহাদের সহায়'। এখন আমি যেন আর পবিত্র সত্য ব্যতীত অন্য কোনো বিষয় ভাবিতে পারি না। আমি কি ইহার আগে তোমায় কখনো বলিয়াছি যে কবি ওয়ার্ডসওয়ার্থের কবিতা পড়া আমায় কত আনন্দ প্রদান করে? তাহার স্বর যেন জলদগম্ভীর ভাবে উঠে ; আর মিলাইয়া যায়। আমরা এইমাত্র গ্রাসমিয়ারে গভীর উপত্যকা হইতে ঘোড়ায় চড়িয়া ফিরিয়া আসিয়াছি। অনেক রকমের প্রকৃতির বিষয় কথা হইতে হইতে আমি বলিলাম 'বোধ হয় আমরা যাহা শুনিয়াছি তাহার চেয়েও কত বেশি গম্ভীর ও বেশি মধুর বাদ্য সংগীত'। তিনি নিম্নলিখিত মহাকবি মিল্টনের দুই পঙ্‌ক্তি শ্লোক আবৃত্ত করিয়া আমার কথার উত্তর দিলেন। তাঁহার গম্ভীর আগ্রহভাব— ভক্তিভাবপূর্ণ গুঞ্জনে মিলাইয়া গেল— যেন ওই শ্লোকটি হৃদয় থেকে উত্থিত হইল—ওভাব আমি কখনো ভুলিতে পারি না ; যখন তাঁহার এই উচ্চভাবগুলি ভিতর হইতে বাহির হইতে লাগিল তখন মনে হইতেছিল যেন বনের বৃক্ষপত্রগুলি পর্যন্ত তাঁহার প্রার্থনায় বিচলিত হইতেছে।

এই পত্রগুলি হইতেই হেম্যান্সের হৃদয় কীপ্রকার মধুর কবিত্বপূর্ণ এবং উচ্চ ভাবযুক্ত ছিল তাহা বোঝা যায়। কিছুকাল পরে লিভারপুলের নিকট ওয়েভাট্রি হইতে মিসেস হেম্যান্স পুনরায় আয়ার্লণ্ডের রাজধানী ডব্লিন শহরে গিয়া বাস করিতে লাগিলেন। এইখানে আসিয়াই খুব অসুস্থ হইয়া পড়েন। কিন্তু একটি বড়ো দুঃখের বিষয় যে এত অসুস্থ অবস্থাতেও তিনি তাঁহার পুত্রদের লেখাপড়া প্রভৃতি ব্যয়ভারের জন্য কষ্ট করিয়া লিখিতে বাধ্য হইতেন। একবার তিনি তাঁহার এক ভাইকে লিখিয়াছিলেন যে

আমার বরাবর এই দুঃখ যে পুত্রদের শিক্ষার জন্য অনিবার্য আবশ্যকীয় অর্থের জন্য বাধ্য হইয়া যে সকল বিষয় আমি বৃথা বলিয়া মনে করি এমন সব বিষয়ে আমাকে মনোনিবেশ করিতে হয়। আমার ইচ্ছা হয় যে, আমার সমস্ত মানসিক শক্তি কোনো উচ্চ এবং বৃহৎ কর্মে নিয়োজিত করি, এমন কোনো মহান এবং পবিত্র বিষয়ে হস্তক্ষেপ করি যার মধ্যে একটা উৎকৃষ্ট কাব্য বলিয়া পরিগণিত হইতে পারে।

কিন্তু হায় ! বিধাতা বুঝি সে সাধে বাদ সাধলেন। বিধবার ন্যায় এই পুত্র সন্তানগুলিকে লইয়া এই কঠোর সংসারের সহিত যুঝিয়া তিনি ক্রমেই গম্ভীর,

শান্ত ধীর ও ধর্মিষ্ঠা নারী হইয়াছিলেন এবং বহুদিবস হইতে তিনি ধৈর্য, ত্যাগ প্রভৃতি মহদ্‌গুণ সকল অর্জন করিয়াছিলেন। অন্যান্য গুণের মধ্যে কর্তব্য বোধটি তাঁহার অতিশয় প্রবল ছিল।

মিসেস হেম্যান্সের কবিতায় যদিও একটা খুব শক্তি ও মৌলিকতা দেখা যায় না, কিন্তু ইহাতে বেশ একটি কোমল সুললিত ভাবুকতার পরিচয় পাওয়া যায়। ১৮৩৪ খ্রিস্টাব্দে ইহাঁর স্কারলেট জ্বর হইলে তিনি শয্যাগত হইয়া পড়েন। ডব্লিনের আর্চবিশপ তাঁহাকে অতি যত্ন করিয়া নিজের গ্রীষ্মাবাসে লইয়া যান, যদিও তাহাতে একটু হেম্যান্স সুস্থ হন। কিন্তু তাহার গৃহে যাইবার সময় ঘনাইয়া আসিতেছিল, সুতরাং আর্চবিশপ এবং তাঁহার সহধর্মিনী অপরিসীম যত্নেও তাঁহার কিছুই উপকার করিতে পারিলেন না। ১১ মে, ১৮৩৫ খ্রিস্টাব্দে ডবলিন শহরে তিনি এই অসার সংসার মোহ ত্যাগ করিয়া যেখানে রোগশোকের যন্ত্রণা নাই, যেখানে সমস্তই মধুর, সেই শান্তিরাজ্যে গমন করেন।

# জনসাধারণের মধ্যে শিক্ষাবিস্তারের সহজ উপায়

আজ প্রায় বারো চোদ্দো বছর ধরে শিক্ষা বিষয়, বিশেষত বালিকা-শিক্ষা সম্বন্ধে আলোচনা করে আসছি। এই সূত্রে আমি ভারতের নানা স্থানে ভ্রমণ করেছি। এই মহাদেশ-তুল্য ভারতবর্ষের নানা জাতির সংস্পর্শে এসে সাধারণ লোকদের শোচনীয় অবস্থা দেখলে বেশ বোঝা যায় যে, দারিদ্র্য ও নিরক্ষরতা এই দুটি মানিক-জোড় হয়ে দেশকে উৎসন্নের পথে নিয়ে যাচ্ছে। এক অপরের সাহায্য বিনা টিকতে পারে না। দুজনায় যেন হাতধরাধরি করে ভারতবাসীর গৃহে গৃহে দস্যুবৃত্তিতে প্রবৃত্ত হয়েছে। এর মধ্যে কোন্‌টি প্রবল এবং কোন্‌টির প্রভাব অপরটির উপর আধিপত্য করেছে তা বলা সুকঠিন। আগে দারিদ্র্য শত্রুকে ধ্বংস করলে নিরক্ষরতা শত্রু শক্তিহীন হবে, কি শেষোক্তকে সরাতে পারলে দারিদ্র্য শত্রুর তেজ কমে যাবে সে বিষয়ে ভিন্ন লোকের ভিন্ন মত। কিন্তু সূক্ষ্মভাবে বিবেচনা করলে মনে হয় যে অজ্ঞানতাই দেশের বহু দুঃখের কারণ ; সুতরাং তাকে সর্বাগ্রে দূর করতে হবে। অনেক স্থলে দারিদ্র্যবশত শিক্ষার বন্দোবস্ত করা কঠিন হয়েছে অবশ্য তাও দেখা যায়। শহরের কথা ছেড়ে দিয়ে একটু দূরে পল্লিগ্রামে গেলেই দারিদ্র্য এবং অজ্ঞানতার ভীষণ বিষময় ফল অতি স্পষ্টরূপে প্রতীয়মান হয়। পল্লিগ্রামগুলিতে যে সারাবছর কোনো-না-কোনো রোগ লেগেই থাকে তার অনেকটা কারণ অজ্ঞানতা। সামান্য একটা উদাহরণ, যেমন যে পুষ্করিণীর জল লোকে পান করছে তাতেই স্নান, শৌচ কার্য, কাপড় ধোয়া প্রভৃতি সব কাজ চলছে—এটা অজ্ঞানতার ফল বলতেই হবে, যদিও কখনো দেখা যায় যে দারিদ্র্য বশত দ্বিতীয় পুষ্করিণী না থাকাতে এরূপ অজ্ঞানতার কার্য করতে অনেকে আবার বাধ্য হয়। দ্বিতীয়ত হালের গোরু কেনবার জন্য কী অন্য কোনো কারণে কৃষক মহাজনের নিকট থেকে কিছু টাকা ধার করল, সে তিন মাস অন্তর কী ছ-মাস অন্তর সুদে আসলে

মহাজনকে কিছু কিছু শোধ দিয়ে আসছে তা স্মরণ রাখবার জন্যে হয়ত দেয়ালে আঁকড় কেটে রাখল, নয়তো নুড়ি দিয়ে গুণে মনে মনে ঠিক করে রাখল যে তার ঋণ কতটা আছে। কিন্তু তা কে শোনে, সে মহাজনের কাছে তার বাকি দেনার হিসাব শুনে চমকে উঠল। সে যে অত টাকা সুদে-আসলে দিয়ে আসছে তার কী হল? তাকিয়ায় নিজের বিশাল দেহটিকে হেলিয়ে দিয়ে রামাশ্যামাকে দিয়ে খাতাপত্র খুলিয়ে কখনও হেসে কখনো চোখ রাঙিয়ে মহাজন গরিব কৃষককে যে বাকি পাওনার হিসাব দেখাল, তাতে কৃষক বেচারি মাথায় হাত দিয়ে বসে পড়ল। ওই মহাজনের ঋণ দায় থেকে সে কি কখনও মুক্ত হবে! হায়, নিরক্ষরতার কী বিষময় ফল! বিদেশি গভর্নমেন্টের সহিত non-co-operation, non-resistance যে কী বস্তু তা পল্লিবাসীদের মধ্যে কয়জনার জানা আছে? মহাত্মা গান্ধি, মহারাজও হচ্ছেন আবার গান্ধি মাইজিও হচ্ছেন । তিনি স্ত্রী কি পুরুষ, কোথাকার লোক, তাও অনেকের জানা নাই। দেশের অবস্থা তারা কিছুই বুঝছে না। শিক্ষিত সমাজে ও ছাত্রদের মধ্যে খাদির প্রচলন, কিন্তু চাষিদের মধ্যে কে খদ্দর ব্যবহার করে? এমনকী দেশি মিলের কাপড় ব্যবহারের প্রয়োজনীয়তাও কী তারা বুঝতে পারে? সূক্ষ্মভাবে বিচার করলে বেশ মনে হয় যে, সাধারণ লোকে যদি সহজ সহজ বই ও দৈনিক সংবাদপত্রটা পড়তে পারে, তাহলে নিজেদের ও দেশের অবস্থাটা বুঝতে পারবে। তা বুঝলে আবার তার প্রতিকারের চেষ্টাও করবে। অতএব গ্রাম্য জনসাধারণের মধ্যে প্রাথমিক শিক্ষার যে নিতান্ত আবশ্যক তা সহজেই অনুমিত হয়। এই সম্বন্ধে যখন আমি আমার মস্তিষ্ক আলোড়ন করছিলাম সেই সময় আমেরিকার স্বনামধন্য প্রেসিডেন্ট লিঙ্কনের একখানি জীবনী আমার হাতে পড়ে। তাতে আমি ওখানকার 'Little red room school house' এর বিষয় পড়ি। বলাবাহুল্য যে তখন ওই পাঠশালাগুলি লাল রঙের হত। প্রায় প্রত্যেক গ্রামে একটি করে লাল পাঠশালা থাকত। লাল রঙের হওয়াতে অনেক দূর থেকে দেখা যেত, যেন গ্রামের নিশানা। প্রত্যেক রেডরুম পাঠশালা একজন শিক্ষক বা শিক্ষয়িত্রীর জিম্মায় থাকত। গ্রামের প্রত্যেক গৃহস্থ পরে পরে ওই শিক্ষকের থাকবার ও খাওয়াবার ভার গ্রহণ করত। এই রকম বিদ্যালয়ে পড়েই Washington, Lincoln, Emerson -এর মতো মার্কিন দেশের স্বনামখ্যাত পুরুষগণ স্বদেশের মুখ উজ্জ্বল করে গিয়েছেন।

ঐ উন্নত দেশের শিক্ষা প্রণালী দেখে আসবার জন্য ১৯২৬ খ্রিস্টাব্দে আমি মার্কিন যুক্তরাজ্য গমন করে দুই শতের অধিক শিক্ষালয় পরিদর্শন করি। যে 'লাল

কুঠি' বিদ্যালয়ে শিক্ষালাভ করে উপরোক্ত ব্যক্তিগণ নিজের দেশকে স্বাধীন করে গিয়েছেন, দাসত্বপ্রথা নিবারণ করে ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ড রাজ্যগুলিকে একত্র করে যুক্তরাজ্য স্থাপন করে গিয়েছেন, সে সব লাল কুঠি এখন প্রায় সবই তিরোহিত হয়েছে। তাহাদের পরিবর্তে মর্মর প্রস্তর নির্মিত রাজপ্রাসাদ তুল্য বৃহদাকার মনোহর বিদ্যালয় হর্ম্য সকল সগর্বে দাঁড়িয়ে লোকের দৃষ্টি আকর্ষণ করেছে।

মার্কিন দেশে ৪৮টি স্টেট নিয়ে যুক্তরাজ্যের সৃষ্টি ; তার মধ্যে আমি ৩৮টি স্টেট পরিভ্রমণ করেছি। ইহা ব্যতীত কেনেডার কিউবেক, টোরোন্টো, মন্ট্রিয়েল প্রভৃতি শহরেও গমন করি। গত বৎসর টোরোন্টোতে যে আন্তর্জাতীয় বিরাট শিক্ষা-সংঘ অথবা (World Federation of Educational Association)-এর বৈঠক বসে, সেখানে আমি ভারতবর্ষের প্রতিনিধি স্বরূপ আহূত হয়ে গমন করি। সে বৈঠকে নানা দেশের শিক্ষা সম্বন্ধে যথেষ্ট আলোচনা হয়। যাবতীয় ইউরোপীয় দেশের তো কথাই নাই, পারস্য, আফগানের প্রতিনিধিদের সঙ্গেও দেখা হল। ও সব দেশেও শুনলাম প্রাথমিক শিক্ষা অবৈতনিক এবং বাধ্যতামূলক হয়েছে। অবশ্য ওসব স্বাধীন দেশ। আর আমাদের অর্থ কোথায়! এক কলম্বিয়া বিশ্ববিদ্যালয়ে যে টাকা বৎসরে খরচ হয়, তার অর্ধেক কি আমাদের সমস্ত ভারতের জন্য খরচ হয়? যুক্তরাজ্যে শিক্ষার মুখ্য উদ্দেশ্য, কী করে বালকটি ভবিষ্যতে পরের গলগ্রহ না হয়ে স্বাধীনভাবে উপার্জন করতে পারে। পিতা-মাতা যতই গরিব হোক না, ছেলেমেয়ের শিক্ষার জন্য তাদের চিন্তা নাই। লক্ষপতির সন্তানের মতোই গরিবের ছেলেও একই স্থানে একইভাবে শিক্ষা লাভ করবে।

ওসব দেশের একটি অতিসাধারণ লোকের সঙ্গে আমাদের সাধারণ লোকের তো তুলনা হয় না। আমার মনে হয় যে আমাদের ম্যাট্রিক পাস করা ছেলেও ওদেশের সাধারণ লোকেদের চেয়েও কম জানে। আমেরিকার একজন চাষি পৃথিবীর অপর প্রান্তের খবর সব বলে দেবে, গত মহাযুদ্ধের কারণ সম্বন্ধে সুন্দর আলোচনা করবে। সুদূর ক্যালিফর্নিয়ার চাষি গোয়ালার ঘরে আমি টলস্টয় এবং আমার কাকামহাশয়ের গীতাঞ্জলি, ডাকঘর প্রভৃতি পুস্তক সজ্জিত রয়েছে দেখে এসেছি।

বর্তমানে বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষা নিয়ে বহু দেশের চারিদিকে খুব হৈ চৈ পড়ে গিয়েছে। শাসনকর্তারা এতদিন ধরে আমাদের শিক্ষা সম্বন্ধে সম্পূর্ণ উদাসীন ছিলেন। এখন ঘন ঘন আন্দোলনের তাড়নায় শিক্ষা প্রচলন কার্যে মনোযোগ দিতে একরকম তাঁরা বাধ্য হয়েছেন। বঙ্গীয় ব্যবস্থাপক সভায় গভর্নমেন্ট

বাধ্যতামূলক ও অবৈতনিক প্রাথমিক শিক্ষা বিষয়ে একটি আইনের পাণ্ডুলিপি প্রস্তাব করেন ; তাহাতে তাঁহারা স্বীকার করেন যে গ্রাম্য জনপদ থেকে নিরক্ষরতা দূর করা খুবই আবশ্যক হয়েছে।

প্রাথমিক শিক্ষার প্রস্তাব কার্যে পরিণত করতে পারলে দেশের বহুকালের একটি বিশেষ প্রয়োজনীয় অভাব দূরীভূত হবে। এ অভাব বহুকাল পূর্বেই দূরীভূত হলে, আজ গ্রামের দুরবস্থার অনেকটা অপনোদন হত। এখনও বলা যায় না গভর্নমেন্টের প্রস্তাবটি কীরূপ দাঁড়াবে, ব্যবস্থাপক সভাতে গৃহীত হবে কিনা। প্রথম হতেই এর বিরুদ্ধে অনেক প্রতিবাদ চলেছে। এইটি কার্যে পরিণত করতে গেলে অনেক টাকার আবশ্যক। তার বেশির ভাগটাই চাষিদের কাছ থেকে আদায় করবার প্রস্তাব হয়েছে। প্রস্তাবিত উপায়ে অর্থ সঞ্চয় করা কিন্তু অনেকে যুক্তি সংগত বিবেচনা করেন না। কারণ ওই টাকা আদায় করতে গিয়ে আইনের কঠোরতা প্রয়োগ করে অনেক সময় কৃষকদের জমি জায়গা হস্তচ্যুত হবার সম্ভাবনা আছে। প্রস্তাবটি ভালো, আইনে পরিণত হবে কিনা তা বলা যায় না। হলেও আইনানুযায়ী কাজ আরম্ভ হতে অনেক সময় লাগবে। স্কুলগৃহ নির্মাণ করা, শিক্ষক প্রস্তুত করা প্রভৃতি সহস্রাধিক বিষয় খুঁটিনাটিভাবে বিচার আরম্ভ হবে। সকলেই জানেন যে গভর্নমেন্টের কাজ কী রকম মন্থর গতিতে চলে। যাহাই হোক আমাদের গভর্নমেন্টের মুখাপেক্ষী হয়ে বসে থাকা দরকার তা মনে হয় না। আমাদের কর্তব্য কী ? আমার মনে হয় না যে আমাদের মনীষীগণ এ বিষয়ে বিশেষ গবেষণা করেছেন। গোখলে মহাশয় যদিও অনেক চিন্তা করে প্রাথমিক শিক্ষার সুন্দর উপায় উদ্ভাবন করেছিলেন, কিন্তু তাঁর প্রস্তাবে গলদ ছিল যে তিনি আমাদের বৈদেশিক শাসনকর্তাদের উপর সম্পূর্ণ নির্ভর করবার চেষ্টায় ছিলেন। গভর্নমেন্টের কৃপাপ্রার্থী হয়ে থাকলে কোনো কর্ম এগোবে না। আমাদের নিজের হাতে দেশের মঙ্গল কার্যের ভার গ্রহণ করতে হবে।

বহুকাল থেকে আমি দেশব্যাপী জনসাধারণের, বিশেষত বালিকাদের শিক্ষার জন্য চিন্তা করে আসছি। কিন্তু এরূপ সংকট অবস্থায় এই গুরুতর কার্য কী প্রকারে করতে পারা যাবে তার কোনো সিদ্ধান্তে উপনীত হতে পারিনি। মার্কিন দেশের শিক্ষা প্রণালী দেখে শুনে আমার পূর্ব আগ্রহ পুনরায় সজাগ হয়ে উঠল। বোস্টন শহরে অবস্থানকালে আমি এবিষয়ে আদ্যোপান্ত চিন্তা করে শিক্ষাহীনতার প্রতিকারের কয়েকটি উপায় স্থির করি এবং দেশে পাঠাইয়া দিই।

আমার এই শিক্ষা বিস্তারের প্রস্তাব ভারতের সর্বত্র সমানভাবে কাজ করতে

পারবে। আধুনিক উন্নত প্রণালী অনুযায়ী শিক্ষার ব্যবস্থা করা ব্যয়-সাধ্য। আমাদের দেখতে হবে অন্তত সকলে লিখতে পড়তে পারে, খবরের কাগজটা পড়ে দেশের অবস্থা বুঝতে পারে, আর নিজের টাকা পয়সার হিসেব রাখতে পারে, এর অধিক এখন দরকার নাই। জাপানে শতকরা ৯৯ জন লিখতে পড়তে পারে। পারস্য, আফগান ও চিন সকলেই নিজের নিজের দেশ থেকে নিরক্ষরতা দূরীভূত করতে বদ্ধপরিকর হয়েছেন, আমরাই সব বিষয়ে পশ্চাতে কেন পড়ে থাকি?

আমার Scheme বা প্রণালী অনুযায়ী ভারতের প্রত্যেক প্রভিন্সে বা প্রদেশে একটি করে প্রাদেশিক শিক্ষা-বিস্তার-সমিতি স্থাপন করতে হবে। এই প্রাদেশিক সমিতিতে ১০ থেকে ২০ জন স্ত্রী ও পুরুষ সভ্য, সভাপতি, কোষাধ্যক্ষ ও কার্য পরিচালক থাকবে। ক্ষমতাসম্পন্ন, স্বদেশ হিতাকাঙ্ক্ষী, কর্মোৎসাহী ব্যক্তিকে সভাপতি এবং কোষাধ্যক্ষের পদে নির্বাচন করতে হবে। প্রত্যেক প্রদেশের রাজধানীতে এইরূপ এক একটি স্থায়ী সমিতি স্থাপন করতে হবে। Local Self government act অনুযায়ী স্থাপিত যে Union Board আছে সেই Union Board এর অধীনস্থ গ্রাম লইয়া এক একটি (Union Education Committee) বা 'গ্রাম্য-শিক্ষাসমিতি' গঠিত করা হবে। এই কমিটির সভাপতি ও সভ্য সকলকেই বিশেষ দেশহিতৈষী কর্মপটু লোক দেখে নির্বাচন করতে হবে। এই গ্রাম্য সমিতির গঠনে (Union Board) এবং আরও অন্যান্য সরকারি বেসরকারি সভা সমিতির সহিত পরামর্শ করতে হবে।

গ্রাম্য সমিতির কর্তব্য হবে, উহার অধীনের গ্রামগুলির তত্ত্বাবধান করা, এক গ্রামে একটি পাঠশালায় সমস্ত ছেলেমেয়ের সংকুলান না হলে আর একটি গৃহ স্থাপন করা অথবা দ্বিতীয় শিক্ষক নিযুক্ত করা, চেষ্টা করে গ্রামের সব ছেলেমেয়েকে পড়তে পাঠান, পড়বার সময় নিরূপণ করা। অনেক চাষিরা ছেলেদের লেখাপড়া শেখাতে বড়োই নারাজ। তারা বলে যে ছেলে পড়তেই স্কুলে যাবে তো আমার গোরু বাছুর কে চরিয়ে আনবে ; ইত্যাদি অনেক প্রকার আপত্তি তোলে। সেই গোরু বাছুর চরাবার সময়টা রেখে, পড়বার অন্য কোনো সময় স্থির করা ইত্যাদি।

পল্লিগ্রামে ছোটো ছেলেমেয়ের এক সঙ্গে লেখাপড়া শিখতে বিশেষ আপত্তি হবে না। যদি কোনো গ্রামে বিশেষ করে একটি বালিকা বিদ্যালয়ের আবশ্যক হয় এবং তা প্রতিষ্ঠা করবার জন্য গ্রামবাসীদের নিকট হতেই কিছু সাহায্য পাওয়া যায়, তাহলে গ্রাম্য সমিতি বিশেষ চেষ্টা করে তা স্থাপন করে দেবে। সর্বত্র ভালো শিক্ষয়িত্রী দ্বারা শিক্ষা কার্য চালাতে হবে। শিক্ষয়িত্রীর নিতান্ত অভাবে শিক্ষক

রাখতে হবে।

আমাদের গভর্নমেন্টের মানসিক গতি হচ্ছে একটি কার্যের প্রস্তাবনা হলে সে বিষয়ের টাকার হিসাবটি প্রথমে খতাতে বসেন। অর্থাৎ উহার জন্য বড়ো বড়ো বাটী নির্মাণ ও অন্যান্য সাজসরঞ্জামের বাহ্যিক আড়ম্বরে বহু অর্থের প্রয়োজনীয়তা দেখান, তার ফলে সে কার্য সাধনে অনেক বিলম্ব হয়ে যায়, নয়তো একেবারে হয় না।

প্রাথমিক শিক্ষা খাতে অর্থের অকুলানের দোহাই দিয়ে ব্যর্থ না হয় তাই আমাদের একান্ত ইচ্ছা। সেইদিকে গ্রাম্য সমিতিকে সম্পূর্ণ দৃষ্টি রাখতে হবে। এমনভাবে কার্য পরিচালনা করতে হবে যে অর্থের আবশ্যক হবে না কিম্বা যৎসামান্য অর্থের দ্বারা কাজ চলবে।

প্রত্যেক গ্রামে কোনো ধনী গৃহস্থ কী গ্রামের জমিদারের কিংবা মোড়লের চণ্ডীমণ্ডপে প্রত্যহ দু-চার ঘণ্টার জন্য বিদ্যালয়ের কাজ চালাতে হবে। রৌদ্র বৃষ্টি থেকে মাথা বাঁচানোর জন্য অবশ্য একটা আশ্রয় চাই। বর্ষার দু-তিন মাস ছাড়া গ্রামের মাঝখানে কারুর বাগানে বড়ো গাছের ছায়ায় বসেও ছেলেমেয়েরা পড়তে পারে। কোনো গ্রামে নিতান্ত কারুর চণ্ডীমণ্ডপ না পাওয়া গেলে একটি টিনের কিংবা খাপ্‌রুলের ছাউনি করতে হবে। গ্রামবাসী সকলের নিকট ওর জন্য চাঁদা সংগ্রহ করতে হবে। যে নিতান্ত গরিব তার নিকট পরিশ্রম সাহায্য পাওয়া যেতে পারে। গ্রাম থেকে চাঁদা তুলেও যদি কিছু অকুলান হয় তো গ্রাম্য সমিতি প্রাদেশিক সমিতিকে আবেদন করবে। ওই ছাউনির জন্য তখন একটু জমির প্রয়োজন হবে। তা জমিদারের কিংবা গ্রামের সংগতিপন্ন চাষির নিকট থেকে জোগাড় করতে হবে। অনেক গ্রামে পতিত জমিও পাওয়া যায়।

আজকালকার এই ঘোর আর্থিক দুরবস্থার দিনে কারুর নিকট বিনা পয়সায় কাজ লওয়া উচিত বিবেচনা করি না। কিন্তু প্রায় প্রত্যেক গ্রামেই অমন অনেক স্ত্রী ও পুরুষ দেখা যায় যাঁদের বিশেষ কোনো অর্থাভাব বা পেটের চিন্তা নাই এবং তারা সর্বদাই গ্রামের মঙ্গলের বিষয়ে মনোযোগী। যাতে তাঁরা স্ব-ইচ্ছায় প্রণোদিত হয়ে দেশ-হিতকর কর্মে ব্রতী হতে প্রস্তুত হয়ে ছেলেমেয়েদের শিক্ষার ভার গ্রহণ করেন, গ্রাম্য সমিতিকে সেই চেষ্টা প্রথমে করতে হবে। ওরূপ শিক্ষক যেখানে না পাওয়া যাবে সেখানে আমরা মুষ্টি ভিক্ষার ব্যবস্থা এবং ৫ বিঘা করে জমি শিক্ষকের জন্য ব্যবস্থা করতে চাই।

পল্লিগ্রামে টাকা পয়সার অনটন। চাষিরা যেখানে দুইটা পয়সা খরচ করতে

দু-বার ভাববে, সে স্কুলে তার চারগুণ মূল্যের ক্ষেত্রজাত দ্রব্য বিনা বাক্যব্যয়ে দান করে দেবে। সেইজন্য স্কুলের মাহিনা স্বরূপ প্রত্যেক ছাত্রছাত্রী ১ মুঠা করে চাউল কিংবা দাইল হপ্তায় একসের হিসাবে দেবে। উহা থেকে শিক্ষকের দৈনিক খরচের যোগাড় হবে এবং শিক্ষকের অন্যান্য আনুষঙ্গিক খরচের জন্য আমরা ৫ বিঘা করে জমি জমিদারদের নিকট থেকে স্থির করে দিতে চাই। গ্রামের মঙ্গলের জন্য প্রত্যেক জমিদারেরই ওই বিষয়ে মনোযোগী হওয়া চাই। তাঁরা প্রজাদের অর্থে শহরে বসে দিব্যি আরামে দিন কাটাচ্ছেন। প্রজাদের শিক্ষার ব্যবস্থা তাঁদেরই প্রথমে করা উচিত। শিক্ষকের প্রতিপালনের জন্য বিঘা পাঁচ করে জমি যদি তাঁরা নিজের নিজের গ্রামে ব্যবস্থা করে দেন, তা হলে গ্রামের অনেক উপকার করা হবে। পূর্বে প্রজারা ধান চাল সাহায্য দিয়ে কত বড়ো বড়ো মন্দিরাদি নির্মাণ বিষয়ে জমিদারদের সাহায্য করেছে ; এখনও পল্লিগ্রামে ভিক্ষা না দিয়ে অনেকে জল গ্রহণ করেন না। গুরু মহাশয় কী মাস্টার মহাশয়-এর জন্য ঝুলিতে দু এক মুঠা চাল রাখতে কোনো গৃহস্থই ইতস্তত করবে না।

প্রত্যেক শিক্ষকের অধীনে ত্রিশ-পঁয়ত্রিশ জনার অধিক ছেলে থাকবে না।

গ্রাম্য সমিতির তত্ত্বাবধানের ভার প্রাদেশিক সমিতির উপর ; এই প্রতিষ্ঠানের সফলতা, গ্রাম্য শিক্ষা-সমিতির প্রত্যেক সভ্যের উদ্যম, স্বদেশপ্রেম এবং আত্মত্যাগের উপর নির্ভর করেছে। তাঁরা গ্রামের লোক; সুতরাং গ্রামের সুখ দুঃখ অভাব অনটন সবই তাদের জানা আছে। এরূপ ব্যক্তিকে সমিতির অধ্যক্ষের পদে নির্বাচন করতে হবে, যাঁর গ্রামে বেশ প্রতিপত্তি আছে। ইহারা সকলে যদি গ্রামের অভাব মোচনে আত্মনিয়োগ করেন তো আমার দৃঢ় বিশ্বাস প্রত্যেক গ্রামের শিক্ষালয়ের জন্য কারুর মুখাপেক্ষী হতে হবে না।

বঙ্গদেশের কথা বলতে গেলে আমার দুঃখের সহিত স্বীকার করতে হয় যে আমাদের পল্লিসমাজে পরস্পরের প্রতি সহযোগিতার বড়োই অভাব। গ্রাম্য দ্বন্দ্ব, হিংসা, দ্বেষ, স্বাস্থ্যহীনতা প্রভৃতি কারণগুলির জন্য গ্রামবাসীরা আত্মোন্নতি বিষয়ে বড়োই উদাসীন। এইজন্য প্রাদেশিক সমিতিকে নানা উপায়ে, যেমন কাগজে লিখে, পুস্তকাদি বিতরণ করে, উহাদের স্বদেশপ্রেম জাগিয়ে তুলতে হবে,তাদের কাজে উৎসাহান্বিত করতে হবে। তাদের বুঝিয়ে দিতে হবে যে গ্রামের মঙ্গলে দেশের মঙ্গল। ভারতবর্ষে শতকরা আশি জন গ্রামে বাস করে। দ্বেষ, হিংসা, স্বাস্থ্যহীনতায় গ্রাম উৎসন্নে গেলে সমগ্র জাতির বিনাশ আরম্ভ হবে। বিদ্যার অভাবে বুদ্ধির বিকাশ হয় না, বুদ্ধি কলুষিত হয় ; সেই বুদ্ধিকে মার্জিত করতে বিদ্যার আবশ্যক। ইহাতেই

সমস্ত জাতির উন্নতি হবে।

অবশ্য এ গুরুতর কার্যে অগ্রসর হতে গেলে কিছু টাকার প্রয়োজন নিশ্চিত। বিনা খরচে শিক্ষা বিস্তার করাই যদিও আমাদের প্রধান উদ্দেশ্য, কিন্তু অফিস রাখা, চিঠিপত্রাদি ছাপানো, প্রাদেশিক সমিতির সভ্যদের সময় সময় গ্রাম্য পাঠশালা পরিদর্শন, ইত্যাদি বহুপ্রকার খরচ আছে। এরূপ একটি দেশব্যাপী প্রতিষ্ঠানের নিমিত্ত অর্থের নিশ্চয় কিছু আবশ্যক আছে। প্রাদেশিক সমিতির প্রধান কর্তব্য হবে, দেশকে জাগিয়ে দেওয়া, গ্রাম্য সমিতি গঠন করা এবং অর্থ সংগ্রহ করা। আমার বোধ হয় আপাতত প্রত্যেক প্রভিন্সে পাঁচ হাজার টাকা নিয়ে কাজ আরম্ভ করা যেতে পারে। প্রাদেশিক সমিতিকে, চিন্তা করে এই অর্থ সংগ্রহ করতে হবে। আমার অনুরোধ এই যে, এই সামান্য অর্থের অভাবে এই মহান উদ্দেশ্যপূর্ণ কার্য নিষ্ফল না হয়। এই সৎকার্যের জন্য আমাদের ধনীগণ হাতের মুঠো খুলে দিতে অগ্রসর হউন। দেশের সমগ্র বালক বালিকাকে বিদ্যা দান করা রূপ মহোচ্চ কর্মে প্রত্যেক শিক্ষিত, অশিক্ষিত, ধনী ও নির্ধন সকলের যোগদান করা উচিত। পণ্ডিত মালব্যের একনিষ্ঠতা, ধৈর্য ও পরিশ্রমের ফলে কাশীর বিশ্ববিদ্যালয়ের জন্ম। বঙ্গদেশে তো অনেক সৎকর্মী আছেন। তাঁরা অগ্রসর হয়ে এই কর্ম আরম্ভ করুন। আমাদের এই মহান কাজে এক লাখ টাকারও যে প্রয়োজন হবে তা মনে হয় না। টাকার দিকে অধিক দৃষ্টি না রেখে সুব্যবস্থার উপরই মনোযোগ দিতে হবে।

আমি আমার সমস্ত সময় ও মানসিক শক্তি আমার দেশমাতৃকার কার্যে উৎসর্গ করতে প্রস্তুত আছি। কেবল কয়েকজন উৎসাহী কর্মীর সহায়তা লাভ করতে চাই। যদি দেশের স্ত্রী ও পুরুষ উভয়ে মিলে, পরস্পরের সহযোগিতায় দৃঢ় মনে সমগ্র জাতির কল্যাণের নিমিত্ত, এই কর্মে অবতরণ করা যায় তা হলে খুব সম্ভব আমরা এই কার্যে সফল হতে পারব। আমাদের সমস্ত মানসিক শক্তি এই শুভ কার্যের জন্য প্রয়োগ করে দৃঢ়তার সঙ্গে এ কাজে প্রবৃত্ত হতে হবে তা হলে মঙ্গলময় পরমেশ্বরও নিশ্চয়ই আমাদের সাহায্য করবেন।

# আধুনিক ছাত্রজীবন

## স্বাস্থ্যাভাব

বর্তমানকালে বঙ্গদেশের ছাত্রজীবনে অজীর্ণ, যক্ষ্মা প্রভৃতি দুঃসাধ্য ব্যাধির প্রভাব ও অকাল মৃত্যু দেশের সকলেরই ঘোর চিন্তার বিষয় হইয়া পড়িয়াছে।

শতবর্ষের পূর্বের বঙ্গদেশের লোকদের সেই দীর্ঘ ও প্রশস্ত সুস্থ সরল বলিষ্ঠ দেহ ও গৌরকান্তি, যাহার যথেষ্ট বর্ণনা ইংরেজ লিখিত গ্রন্থেও দেখা যায় , তাহা আজকাল চক্ষে পড়ে না। উহার পরিবর্তে, চক্ষে চশমা দেওয়া. বক্ষদেশ ভিতরদিকে প্রবিষ্ট, পৃষ্ঠ ধনুকের ন্যায়, একদল জীবের আবির্ভাব দেখা যায় ; ইহারা কি সেই বাঙালি আমাদের নিজেদের মধ্যেই যেন সন্দেহ উপস্থিত হয়।

আমরা অদৃষ্টবাদী হিন্দু জাতি, জন্ম-মৃত্যু-বিবাহ ভগবান-প্রদত্ত বলিয়া নিশ্চিন্ত হইয়া থাকিতে ভালোবাসি, কিন্তু বাল্যকালে একবার কথকতায় শুনিয়াছিলাম যে, দুর্যোধন দ্রৌপদীকে বাম উরুদেশ দর্শন করাইবার ফলে ভীম সভাস্থলে প্রতিজ্ঞা করিয়াছিলেন যে দুর্যোধনের সেই উরু ভগ্ন করিয়া দিবেন। কিন্তু তাহা করিতে না পারায় তিনি নির্জনে বসিয়া বিলাপ করিতেছিলেন। শ্রীকৃষ্ণ তথায় আসিয়া ভীমের বিলাপের কারণ শুনিয়া তাঁহাদের কর্ম করিতে উৎসাহ দিয়া কহিলেন যে, তুমি কর্ম কর তবে আমি তোমায় সাহায্য করিব। শুধু রোদন করিলে তোমার কর্ম সিদ্ধ হইবে না! যে কর্ম করে তাহাকে ভগবান সহায়তা করেন। বাল্যকালে শোনা কথা হৃদয়ে গাঁথিয়া গিয়াছে। ইংরেজিতেও ওই একই প্রকারের একটি কথা আছে। আমাদের দেশের স্বাস্থ্যের অবনতির জন্যও আমরাই অধিক দোষী এবং উহার সংশোধন আমাদেরই উপর অধিক নির্ভর করিতেছে। লেখাপড়া শিখিয়া তাঁহার পুত্রটি ভবিষ্যতে উপার্জন করিয়া সংসারের সকল অকুলান কুলাইয়া

দিবে, এই আশা করিয়া বঙ্গীয় মাতা, পুত্রের বাল্যকাল হইতে পুত্রকে পড়াইবার জন্য যেরূপ ব্যগ্র হন, যদি তাহার অর্ধেকও তাহার স্বাস্থ্যের প্রতি দৃষ্টি রাখেন, তাহা হইলে বোধ হয়, সেই পুত্র উপার্জনকারী হইয়াও সকলকে কাঁদাইয়া অকালে পরলোকগমন করিত না।

ভগবানের এই বিস্তীর্ণ রাজ্যে প্রায় সকল জাতিই আত্মপ্রয়াসে নিজ নিজ দেশের স্বাস্থের উন্নতি করিয়াছে। মৃত্যুর হারও অনেক কমিয়া গিয়াছে। আমরা কিন্তু অদৃষ্টকে দোষ দিয়া দিব্য বসিয়া দেখিতেছি, নিত্য আমাদের শত শত শিশু, বালক ও যুবকগণ অদৃশ্য হইয়া যাইতেছে। ওলাউঠা ও প্লেগের ন্যায় কোনো একটা রোগ শহরে একবার দেখা দিলে হয়—তারপর দেশীয়দের মধ্যে দৈনিক শত শত মৃত্যু। শহরে প্রবাসী ছাত্রদের মধ্যে হুলস্থূল বাধিয়া যায়। প্রত্যহ অনুপস্থিতির বাহুল্যবশত বিদ্যালয়ের অধ্যক্ষগণ অবশেষে বিদ্যালয় সকল বন্ধ করিয়া দিতে ব্যধ্য হয়েন।

দেশে সাধারণ দারিদ্র্যতা হেতু সব পরিবারেই অল্পবিস্তর অনটন আসিয়া পড়িয়াছে। ইহাতে বালক বালিকারা শরীর ও মনের পুষ্টিকর উপযুক্ত খাদ্য আহার করিতে পায় না। তারপর বহু ছাত্র বিদ্যাশিক্ষার জন্য শহরে আসিয়া ছাত্রাবাসেই থাকে। ওই ছাত্রাবাসগুলির খাদ্য সম্বন্ধে আমরা যাহা শুনিয়া আসিতেছি, তাহা খাইয়া পূর্ব হইতেই উহারা ভগ্নস্বাস্থ্য বা দুর্বলদেহ হইয়া থাকে ; পরে, দেশে কোনো একটি ব্যাধির আবির্ভাব হইলে উহাদের জীবনী শক্তি বাহিরের আক্রমণকারী শত্রুর সহিত যুঝিতে পারে না।

পূর্বে বঙ্গদেশে বিশুদ্ধ খাদ্য আহার ও উন্নত নৈতিক জীবন যাপন দ্বারা দেশীয়গণ সাধারণত সুস্থ ও দীর্ঘায়ু হইতেন। বর্তমান সময়ে বিশুদ্ধ খাদ্যের তো বিশেষই অভাব, তারপর, বারমাসিক ম্যালেরিয়া ছাড়িয়া দিলেও কোনো না কোনো মহামারি দেশে লাগিয়াই আছে। পূর্বে মহামারির প্রাদুর্ভাব এত সুদূরকাল ব্যবধানে ক্বচিৎ হইত যে কোনো গ্রামে কোনো মহামারির প্রাদুর্ভাব হইলে তথাকার লোকে মনে করিত যে তাহাদের নিজেদের কোনোও বিশেষ দোষেই ভগবানের কোপদৃষ্টি পড়িয়াছে। কিন্তু এক্ষণে আমাদের সুশিক্ষা ধর্মশিক্ষার অভাব, নিজেদের স্বাস্থ্য রক্ষার প্রতি উদাসীনভাব প্রভৃতি বহু কারণে এই বঙ্গভূমি আর পূর্বের সে দেশ নাই—নানাপ্রকার রোগের বাসভূমি হইয়া দাঁড়াইয়াছে বলিলেই হয়।

ভারতীয় ছাত্রদিগের সু বা সৎশিক্ষা কোথায়? সুশিক্ষা বলিলে শুধু বিশ্ববিদ্যালয়ের ডিগ্রিই বোঝায় না। যে শিক্ষা দ্বারা নিজের শারীরিক ও মানসিক উন্নতি, নিজের

সমাজের ও দেশের এবং সমস্ত পৃথিবীর মঙ্গল করা যায় তাহাই সুশিক্ষা।

ছাত্রজীবনে শারীরিক অসুস্থতা বৃদ্ধির প্রধান কারণগুলি এই—

নৈতিক জীবন বা ব্রহ্মচর্যের অভাব ;

বাল্যবিবাহ ;

বিশুদ্ধ ও পুষ্টিকর খাদ্যের অভাব ;

পরীক্ষার প্রতিদ্বন্দ্বিতা বা শিক্ষার তাড়না ;

ব্যায়ামের অভাব ও অস্বাস্থ্যকর স্থানে বাস। আমরা একে একে এই কারণগুলি আলোচনা করিতে চেষ্টা করির।

দেড়শত বৎসর পূর্বে লন্ডনে হাজারে ৮০ জন লোকের মৃত্যু হইত। কিন্তু এক্ষণে ওই শহরের কত পরিবর্তন হইয়াছে। আশ্চর্যের বিষয় এই যে, আমাদের মধ্যে শিক্ষিত সম্প্রদায়ের ভিতরই মৃত্যুসংখ্যার আধিক্য দেখিতে পাওয়া যায়। শিক্ষিত বঙ্গবাসী তাহার উচ্চশিক্ষা ও স্বাস্থ্যরক্ষা সম্বন্ধে জ্ঞান দ্বারা দীর্ঘায়ু হইবার পরিবর্তে শ্রমজীবী ও কৃষিজীবীদের অপেক্ষা বহুপূর্বেই ইহলীলা সাঙ্গ করিয়া চলিয়া যাইতেছে। চিকিৎসাবিজ্ঞানবিৎদিগের মতে প্রায় শতকরা ৫০ জন ছাত্র যক্ষ্মা বা ক্ষয়রোগের বীজাণু দ্বারা আক্রান্ত। বাকি প্রায় ৪০/৪৫ বৎসর বয়সে বহুমূত্র রোগে আক্রান্ত হইয়া ৫০/৬০ বৎসরের মধ্যেই ইহলোক ত্যাগ করেন।

## ব্রহ্মচর্য ও নৈতিক জীবনের অভাব

কলিকাতার শহরে যত ছাত্র আছে তাহার অধিকাংশ প্রায় মফঃস্বল হইতে আমদানি করা বলা যাইতে পারে।

মফঃস্বলের বালকেরা তথাকার হাই স্কুলের কার্য শেষ করিয়া কলিকাতার কোনো কলেজে প্রবেশ করিতে পারিলে জীবন সার্থক জ্ঞান করে। শহরে আসিয়া উহাদের প্রায় কলেজ সংলগ্ন ছাত্রাবাসেই থাকিতে হয়। পল্লীগ্রামের সরল-হৃদয় ছাত্রেরা শহরের ন্যায় কুটিল কুনীতিপূর্ণ স্থানে আসিয়া নিজেকে সামলাইয়া চলিতে পারে না। সঙ্গী বা বন্ধু নির্বাচনেও ভুল করে এবং অনেক সময়েই অসৎ বন্ধুদিগের সংসর্গে পড়িয়া জীবন বিষময় করিয়া তোলে।

শহরে অনেক দোষের মধ্যে বায়োস্কোপ দেখাটাও একটা দোষের মধ্যে গণ্য করা যায়। ইহা ছাত্রদিগের মধ্যে বিশেষ হানিজনক বলিয়া উল্লেখ না করিয়া

থাকিতে পারিলাম না। ছেলেরা জলপানির পয়সা বাঁচাইয়াও বায়োস্কোপ দেখিতে যাইবে। প্রত্যেক শনিবারে তো যাওয়া চাই-ই। তারপর থিয়েটার, সার্কাস প্রভৃতি আমোদ-প্রমোদের গৃহ যত আছে, সে সবই ছাত্রদের অর্থদ্বারা পরিপুষ্ট হয়। বায়োস্কোপের ঐতিহাসিক চিত্রগুলি বাদে স্ত্রীপুরুষের সংমিশ্রণ বা প্রেমের চিত্রগুলি অল্পমতি কিশোর বয়স্ক বালকদের দেখিবার একেবারেই অযোগ্য। অবশ্য আমরা ছাত্রদিগকে আমোদ-প্রমোদবিহীন, কিংম্বা 'সমস্তই কর্ম, খেলা মোটেই নয়' এ বাক্য মানিয়া চলিতে বলিতেছি না। নির্দোষ আমোদ শরীর ও মন উভয়েরই জন্য বিশেষ আবশ্যক। কিন্তু যে বয়সে ব্রহ্মচর্য পালন করিয়া শরীর ও মনকে পবিত্র রাখা অতিশয় প্রয়োজনীয়, সেইকালে ওই সকল জীবন্ত চিত্রের লজ্জাকর আচরণ অল্পমতি ছাত্রদের চিত্ত দুর্বল করিয়া দেয় তাহাতে সন্দেহ নাই। তারপর বায়োস্কোপ দেখাটা চক্ষুর দৃষ্টিশক্তিরও হানিকর।

আজকাল অভিভাবকগণ তাঁহাদের বালকদের কেবল পার্থিব বা অর্থকরী শিক্ষার জন্য লালায়িত হইয়া উহাদের ধর্মশিক্ষা সম্বন্ধে একেবারেই উদাসীন। অন্যান্য ধর্মসম্প্রদায় শিশুহৃদয়ে ধর্মবিশ্বাস, ধর্মের আচরণ ব্যবস্থাদি শিক্ষা দিতে যত্নবান। শিশুকালে যাহা শুনা যায়, যাহা শিক্ষা করা যায়, তাহা প্রায় চিরকাল আমাদের জীবনের উপর অল্পবিস্তর শক্তি পরিচালনা করে। আধুনিক সভ্যভাবাপন্ন অর্থাৎ পাশ্চাত্য শিক্ষায় শিক্ষিত বঙ্গীয় হিন্দুর গৃহে সন্তানের ধর্মশিক্ষার কোনো সুব্যবস্থা নাই।

ছাত্রদিগের মধ্যে ধর্ম সম্বন্ধে প্রায় কোনো প্রকার আলোচনা হয় না। হিন্দুধর্ম যে কী বস্তু তাহা কেহই সঠিক বলিতে পারিবে না। রাজা বিদেশি ও বিধর্মী। কাহারও ধর্মে হস্তক্ষেপ করেন না বা কাহাকেও ধর্মশিক্ষা দানও করেন না। বিদ্যালয়ে যখন ধর্মশিক্ষা হইতে পারে না, তখন প্রত্যেক পরিবারে মাতাপিতার প্রধান কর্তব্য সন্তানদিগকে ধর্মশিক্ষা দেওয়া ; উহাদের সহিত ঈশ্বর সম্বন্ধে আলোচনা করা ; প্রত্যহ প্রাতঃকালে ও সন্ধ্যাকালে ঈশ্বরের পূজায় বসানো ; সত্য কথা কহিতে বিশেষভাবে শিক্ষা দেওয়া ; চৈতন্যদেব, বুদ্ধদেব প্রভৃতি মহাপুরুষদের চরিত্র কথা আলোচনা করিয়া উহাদের কোমল হৃদয়ে ভগবানের প্রতি প্রেম উদ্রেক করিয়া দেওয়া।

১৫/১৬ বৎসর বয়স কাল, যখন বালক অবস্থা হইতে যৌবনের সীমায় পদার্পণ করে সেই সময়টি বালকদিগের বড়োই পরীক্ষার সময়। ওই সময় অভিভাবকদিগের বিশেষ কর্তব্য উহাদিগকে অসৎ সঙ্গ হইতে রক্ষা করা, জিতেন্দ্রিয় হইয়া ব্রহ্মচর্য

পালন করিতে উপদেশ দেওয়া। এই ব্রহ্মচর্য পালনের অভাব প্রধানত ছাত্রজীবন ধ্বংস করিতেছে তাহা সকলেই বুঝিয়াছেন।

বিদ্যালয় নৈতিক শিক্ষার প্রশস্ত স্থান। বাল্যকালে বিদ্যালয়ে নীতিশিক্ষা লাভ হইলে ভবিষ্যতে ছাত্রজীবনে মনুষ্যত্ব ফুটিয়া উঠিবে।

নীতিশিক্ষা উপদেশের সহিত কার্যে দেখাইলে আরও অধিক ফল হয়। ইহার জন্য ভালো শিক্ষকের প্রয়োজন। প্রায় দেখিতে পাওয়া যায় শিক্ষকের কথাবার্তা লেখা অবধি বালকগণ অনুকরণ করে। এই কারণেই মিশনারি স্কুলে শিক্ষাপ্রাপ্ত ছাত্রদের মধ্যে পাশ্চাত্যভাবের একটু আধিক্য। উহারা নিজের ধর্ম অপেক্ষা বিজাতীয় ধর্ম সম্বন্ধে অধিক অবগত থাকে।

প্রত্যেক বালকের নৈতিক শিক্ষা ও ধর্মশিক্ষা এ দুইটিরই বিশেষরূপ প্রয়োজন। ইহার অভাবে আমাদের জাতীয় জীবনে অবনতি হইতেছে। ভিত্তিহীন গৃহের ন্যায় ধর্মশিক্ষাবিহীন বিদ্যাশিক্ষা। ভগবানে ভক্তি ও অনুরাগ, মনুষ্যজীবনকে সর্বদা সৎপথে চালনা করে। তাহার অভাবে যাহারা আমাদের ভবিষ্যতের আশাভরসা, সেই ছাত্রদের মধ্যে অনেক অবনতি আনয়ন করিতেছে।

# শিক্ষার তাড়না

রায় বাহাদুর চুনিলাল বসু মহাশয় তাঁহার 'হেল্‌থ অব ইন্ডিয়ান স্টুডেন্টস্' পুস্তকে বলিয়াছেন যে, বঙ্গীয় ছাত্রদের ন্যায় দৈহিক অবনতি অন্যত্র কোথাও দেখা যায় না। ইহা একটি অকাট্য সত্য। ব্রহ্মচর্যের অভাব ও বাল্যবিবাহ এবং এই দুইটির সহিত আধুনিক পরীক্ষার প্রতিদ্বন্দ্বিতা বা শিক্ষার তাড়নাও যে ইহার আর একটি বিশেষ কারণ তাহার আর সন্দেহ নাই।

পরীক্ষার প্রতিদ্বন্দ্বিতায় স্বীয় নামটি উচ্চ স্থানে রাখিবার নিমিত্ত ছাত্রেরা মস্তিষ্ককে লইয়া যে ঘোড়দৌড় খেলায়, তাহার ফলে তাহাদের আজ এই শীর্ণ দশা উপস্থিত।

যাহারা বিশ্ববিদ্যালয়ে বহু কৃতকার্যতা দেখাইয়াছে ; তাহারা প্রায় অনেকেই ভবিষ্যৎ জীবন-যুদ্ধে আর সেরূপ সিদ্ধকাম হইতে পারে নাই। ইহার কারণ কী? ইহার কারণ অতিশয় স্বাভাবিক। পাঠ্যাবস্থায় মস্তিষ্কের চালনায় উহার শক্তিক্ষয় খুবই হয়। ফলে মস্তিষ্ক নিস্তেজ হইয়া যায় ; সেই সঙ্গে সমস্ত দেহের মধ্যেও এমন একটা অবসাদ আসিয়া পড়ে যে, যে শক্তি ও যে উদ্যমে পাঠ্যকালে ছাত্র এত সম্মানলাভ করিয়াছিল, সে শক্তি সে উদ্যম কোথায় অন্তর্হিত হইয়া যায়। এই অতিরিক্ত পরিশ্রমের ফলে ছাত্রদের মৌলিক বা উদ্ভাবন সাপেক্ষ কর্ম করিবার শক্তিও লোপ পাইয়া যায় এবং ভবিষ্যতে আপন জীবিকাবৃত্তি-উপায়কালেও প্রতিভা দেখাইতে পারে না।

শরীর রক্ষার জন্য অতি অবশ্য প্রয়োজনীয় স্নান, আহার, নিদ্রা ও ব্যায়াম ইত্যাদিও অনেক ছাত্রের স্মরণে থাকে না অথবা নিয়মিত সময়ে করিতে অবহেলা করে। তাহারা প্রায় বদ্ধ ঘরে বদ্ধ হাওয়ায় দিবারাত্রির অধিকাংশ সময় পাঠে ব্যস্ত থাকিয়া কাটায়। প্রকৃতি এই ঘোর অবহেলা কখনও নীরবে সহ্য করে না, সর্বদা

সুযোগ অন্বেষণ করে তাহার প্রতি এই অবহেলার প্রতিশোধ তুলিতে। এ জন্য যে উহার অধিক কাল অপেক্ষা করিতে হয়, তাহাও বোধ হয় না।

উচ্চ সম্মানাকাঙ্ক্ষী বিশ্ববিদ্যালয়ের প্রিয়তম যুবকবৃন্দ অত্যন্ত মানসিক পরিশ্রম দ্বারা মস্তিষ্কের বল ক্ষয় করিয়া ফেলে ; কিন্তু শীঘ্র দীর্ঘ বিশ্রাম, পুষ্টিকর আহার ও রসায়ন ঔষধের দ্বারা উহার জীর্ণ সংস্কার না হইলে চিরকালের নিমিত্ত উহা নিস্তেজ হইয়া যায়। দেহের মধ্যে মস্তিষ্ক প্রধান যন্ত্র। ইহা নিস্তেজ হইয়া পড়িলে অন্যান্য সমুদয় যন্ত্রগুলির মধ্যে গোলযোগ আসিয়া পড়ে।

এই ছাত্রজীবন শরীর ও মন উভয়েরই পূর্ণতা লাভ করিবার সময়—যাহাকে আমরা চলিত কথায় 'উঠতি বয়স' বলি। এই সময় ব্যায়াম, মুক্ত বাতাসে ভ্রমণ, পুষ্টিকর খাদ্য আহার, নির্দোষ আমোদ ও নিয়মিত পাঠ অভ্যাস প্রভৃতি দ্বারা স্বাস্থ্য অক্ষুণ্ন রাখিয়া শরীর যাহাতে বৃদ্ধি লাভ করিতে পারে তাহার দিকেও লক্ষ রাখা চাই। এইকালে পুস্তক ভারে প্রপীড়িত হইয়া স্বাস্থ্যকে অবহেলা করিয়া আমাদের উপস্থিত বংশধরগণ অল্পায়ু ও খর্বাকৃতি বামন অবতার হইয়া দাঁড়াইতেছে।

প্রত্যেক বিষয়েরই একটা সীমা আছে। সেই সীমা অতিক্রম করিলেই গোল বাধিবার ভয়। কোনো একটি বিষয়ে বিশেষ পক্ষপাতিত্ব না দেখাইয়া যদি প্রত্যেক ছাত্র দিবসের চব্বিশ ঘণ্টাকে পাঠ, আহার, নিদ্রা ও ব্যায়াম ইত্যাদির জন্য নিয়মপূর্বক বিভক্ত করিয়া ফেলে, তাহা হইলে পরীক্ষাগুলি অনেক সহজ সাধ্য হইয়া আসে। অবশ্য প্রথমে এই নিয়মানুযায়ী দৈনিক কর্মগুলি সাধন করা একটু দুরূহ বলিয়া বোধ হইবে, কিন্তু "অভ্যাস মানুষের দ্বিতীয় স্বভাব" এই বাক্যের সার্থকতা সপ্রমাণ হইবে যদি একটু ক্লেশ স্বীকারপূর্বক ছাত্রেরা এইরূপ নিয়মমতো কার্য করিতে অভ্যাস করে। উহা ক্রমশ এরূপভাবে প্রকৃতিগত হইয়া যায় যে, অন্যভাবে চলাফেরা ক্লেশকর হইয়া উঠে।

ছাত্রজীবনে আরও একটি দোষ আছে তাহা না বলিয়া থাকা যায় না । ওই দোষে যে বঙ্গীয় ছাত্রদের বহু অবনতি হইতেছে তাহা অনেকেই স্বীকার করেন। সমস্ত বৎসরটি উত্তেজনা পূর্ণ উপন্যাস-পাঠ, বায়োস্কোপ ও থিয়েটার দেখিয়া এবং গল্প গুজবে কাটাইয়া দেওয়া হয়। পরে পরীক্ষা নিকটবর্তী হইলে আহার-নিদ্রা ত্যাগ ও হাড়ভাঙা পরিশ্রম করিয়া কোনোক্রমে 'পাস' হইয়া যায়, কেহ বা 'ফেল' ও হয়। অবশ্য উত্তীর্ণ হইলে অনেক আস্ফালন করে যে, 'আমি দু-এক ঘণ্টার বেশি রোজ রাতে ঘুমাই নাই ; আর দু-বছরের পড়া বোধ হয় দু-মাসে পড়ে পাস হয়েছি' ইত্যাদি ইত্যাদি।

আমাদের বিবেচনায় ইহাতে গৌরবের বিষয় কিছুই নাই। ওইরূপ তাড়াহুড়ো ও নিদ্রা ত্যাগ করিয়া বইয়ের পাতাগুলি উলটাইযা পালটাইয়া কোনো এক প্রকারে বিশ্ববিদ্যালয়ের খেতাবটি ধারণ করিতে পারিলেই কি প্রকৃত বিদ্যালাভ হয়? তাহা তো আমাদের মনে হয় না। এইরূপ পাঠের জন্যই বিশ্ববিদ্যালয়ের ডিগ্রিধারী যুবকগণের 'বি-এ, এম-এ পাস দিয়াও এক কলম ইংরেজি লিখিতে পারে না' ইত্যাদিরূপ সুনাম শোনা যায়; আর চশমার সঙ্গেও ছাত্রদের এত ঘনিষ্ঠ হৃদ্যতা দেখা যায়। বৎসরের প্রারম্ভ হইতে নিয়মিতভাবে পড়িলে পরীক্ষার সময় কখনই রাত্রি জাগিয়া পড়িতে হয় না। রাত্রি এগারোটার পর পড়া আপনার ভবিষ্যৎ ভাবিয়া কাহারও আদৌ উচিত নহে।

পূর্বেই বলিয়াছি, থিয়েটার বায়োস্কোপ প্রভৃতি সাধারণ আমোদ প্রমোদের স্থানগুলি ছাত্রজীবনে যেমন বিষবৎ পরিত্যাজ্য, সেইরূপ সংগীতচর্চা, টেনিস, ক্রিকেট, ফুটবল এবং দেশীয় বহু প্রকার খেলা কিংবা অল্প স্বল্প ব্যায়াম, সন্তরণ এবং নিজেদের মধ্যে উৎকৃষ্ট নাট্য অভিনয়াদি ও কাব্য পাঠরূপ নির্দোষ আমোদের দ্বারা শরীর, মন ও মস্তিষ্ককে বিশ্রাম দেওয়াও অতি অবশ্য কর্তব্য। ছাত্রগণ অতিরিক্তভাবে পাঠে নিমজ্জিত হইবার জন্য শুধু উহাদিগকেই দোষারোপ করা যায় না। আজকাল বিশ্ববিদ্যালয়-নির্দিষ্ট বিদ্যালয়ের পুস্তক-তালিকা দেখিলে শরীরে ঘর্ম উপস্থিত হয়! বাড়ির সামনে দিয়ে যখন বালকের দলকে একগাদা পুস্তক বগলে করিয়া বিদ্যালয়ে বিলম্ব হইবার ভয়ে দ্রুত যাইতে দেখি, তখন আমার হৃদয়ে মহাশঙ্কা উপস্থিত হয় যে, কী করিয়া ওই শিশু মস্তিষ্কে অতগুলি বহির বিষণ্ণ সংকুলান হইবে? ছোটো ছোটো বালকদের ভিন্ন প্রকারের এত অধিক বিষয় পড়িতে হয়, আবার এক একটি বিষয়ে এত অধিক বহি যে, বাধ্য হইয়াই কোমল মস্তিষ্ক বালকদিগকে খেলাধূলা ত্যাগ করিয়া পুস্তকের কীট হইতে হয়। এইরূপ শিক্ষার তাড়নায় ছাত্রদের শিশুকাল হইতে দৈহিক অবনতি আরম্ভ হয়; সুতরাং এইরূপ শিক্ষার অতি শীঘ্র সংশোধন আবশ্যক তাহা সকলেই বলিবেন।

# বাল্যবিবাহ

মনুষ্য জীবনে বিবাহ-ব্যাপারটি এক অতি গুরুতর বিষয়। যে যুবা বিবাহ করিতেছে, সে ভবিষ্যতে স্ত্রী-পুত্র পালন করিতে পারিবে কি না, তাহার হঠাৎ কোনো দুর্ঘটনা হইলে উহারা কীরূপ অবস্থায় থাকিবে এই সকল ভাবিয়া-চিন্তিয়া বিবাহ করা উচিত। ভারতবাসী হিন্দু-দিগের ইহা আরও ভাবনার বিষয়, কারণ আমাদের মধ্যে বিবাহ বিচ্ছেদ নাই। পতি যেমন হউক না কেন, আজীবন স্ত্রীর তাহাকেই মানিয়া চলিতে হইবে। বিবাহ রাত্রেই বালক পতির মৃত্যু হইলে বালিকা পত্নীকে চির বৈধব্যে কাল কাটাইতে হইবে।

ছাত্রাবস্থায় বহু বালকের বিবাহ হইয়া যায় এবং অনতিকাল মধ্যে তাহাদের দু-একটি সন্তানের জন্ম হয়। আবার এই সময়ে অনেকেরই উপর সংসারের ভারও পড়ে। তখন তাহারা সংসারচিন্তায় এরূপ জড়িত হইয়া পড়ে যে, জীবনে উহাদের দ্বারা যে সব উচ্চ কর্ম সাধিত হইতে পারিত তাহা আর ঘটিয়া উঠে না।

বালক পিতার ঔরসে এবং বালিকা মাতার গর্ভে জন্মিয়া শিশুগুলি স্বভাবত ক্ষীণজীবী হয় এবং এই জন্য প্রায়ই বালিকা বয়সের মাতার প্রথম সন্তান বাঁচে না। যাহাদের নিজেদের দেহই পূর্ণতা লাভ করে নাই এরূপ পিতা-মাতার সন্তান যে অল্পায়ু হইবে, তাহাতে আর আশ্চর্য কী?

এই বাল্যবিবাহের কারণে আমাদের দেশে স্ত্রীলোক 'কুড়িতে বুড়ি' হয় এবং সমস্ত জাতিটার 'চল্লিশে চাল্‌শে' ধরে। 'বেনারস থিওসফিকাল্‌ গার্লস্‌ কলেজের' ভূতপূর্ব অধ্যক্ষ মিস্‌ ব্রাউনের প্রায় ৫৮ বৎসর বয়স হইয়াছিল, যখন তিনি ওই কলেজের ভারপ্রাপ্ত ছিলেন। সেই সময় দুই-চারিটি বালিকা তাঁহাকে 'বুড়ি মেম' বলিত। একদিন তিনি ইহা শুনিয়া ঈষৎ হাস্য করিয়া কহিলেন—'ওইখানেই পূর্ব ও পশ্চিমের মধ্যে বিশেষ প্রভেদ। আমরা সত্তর বৎসরের পূর্বে নিজেকে অক্ষম

ও বৃদ্ধ বলে মনে করি না। আমার বয়সের লোকেদের আমাদের দেশে প্রৌঢ়া বলে—বৃদ্ধা নয়'। ইহার কিছুদিন পরে আর একটি বড়ো কর্মের ভার প্রাপ্ত হইয়া তাঁহাকে নিউজিল্যান্ড গমন করিতে হয়। তখন যুদ্ধের সময়। শত্রুর গুপ্ত 'ডুবি জাহাজ' অনেক যাত্রী জাহাজকে ডুবাইয়া দিতেছিল ; এই কারণে, সকল জাহাজেরই প্রত্যেক স্ত্রী ও পুরুষ যাত্রীকে বিপদসূচক সাংকেতিক ডাকের ঘণ্টা পড়িলেই, ওই জাহাজ পরিত্যাগ করিয়া ' জীবনপান্সিতে' নামিবার জন্য যাহাতে মুহূর্ত মধ্যে প্রস্তুত হইয়া আসিতে পারে, সেই জন্য প্রত্যহ রীতিমত শিক্ষা (Drill) দেওয়া হইত। নিউজিল্যান্ড গমনকালে ব্রাউনও এই ড্রিল শিক্ষা হইতে অব্যাহতি পান নাই। আর আমাদের ওই বয়সে নিউজিল্যান্ডের মতো সুদূর প্রদেশের কথা দূরে থাকুক লক্ষ্ণৌ-দিল্লি যাইতেও দুই-চারিবার ভাবিতে হয়।

বাল্যবিবাহের জন্য এদেশে পিতামাতা বা অভিভাবকগণই দোষী। কন্যা নয়-দশ বৎসরের হইতে না হইতে, মাতার পেটে ভাত হজম হয় না উহার বিবাহের ভাবনায়, পুত্রেরও কুড়ি-বাইশ বৎসর হইতেই উহার ঘাড়ে বোঝা চাপাইবার জন্য ব্যস্ত হইয়া উঠেন।

বিবাহের বয়স স্থির করা আমাদের উদ্দেশ্য নহে। ছাত্রদের ছাত্রজীবন শেষ হইবার পূর্বে উহাদের বিবাহ দিয়া যে দেশে অনর্থ উৎপাদন হইতেছে, তাহাই আমাদের আলোচনার বিষয়। আমাদের দেশে পিতামাতার যে-কোনো প্রকারে পুত্র-কন্যার বিবাহ দেওয়াই যে চরম কর্তব্য। ঋণগ্রস্ত হইয়াও এই কার্য সম্পন্ন করিতে পারিলে তাঁহারা যেন একটা একটা মহাদায় হইতে নিষ্কৃতি লাভ করিলেন বলিয়া মনে করেন। দেশের কতিপয় ধনী ব্যক্তিদের ছাড়িয়া দিয়া মধ্যবিত্ত গৃহস্থদের লইয়াই আমরা আলোচনা করিব। উহারা দেশের মস্তিষ্ক স্বরূপ। শারীরিক ও মানসিক বহু পরিশ্রম দ্বারা যাহাদের জীবিকার সংস্থান হয়, তাহাদের পক্ষে অল্প বয়সে বিবাহ করিয়া সংসার-ভারগ্রস্ত হওয়া উচিত কিনা তাহা সকলের বিবেচনার বিষয়। শাস্ত্রে পঁচিশ হইতে ত্রিশ বৎসর পর্যন্ত পুরুষের বিবাহের প্রশস্ত বয়স বলিয়া নির্দিষ্ট হইয়াছে, আর কন্যার দ্বাদশ হইতে ষোড়শ। কিন্তু আজকালে এরূপ রোগ ও ব্যাধির প্রভাব কালে কন্যার আরও দুই বৎসর বাড়াইয়া আঠার বৎসর করিলেও ভালো হয়।

পূর্বের ন্যায় এক্ষণে আর সেরূপ একান্নবর্তী পরিবার নাই। কেহ কাহারও প্রতি সহানুভূতি প্রকাশ বা অন্যের কষ্টে সাহায্য করে না। এই নিমিত্ত প্রত্যেকের ভবিষ্যতের জন্য প্রস্তুত না হইয়া বিবাহ করা উচিত নহে। পঁচিশ বৎসর বয়সের

পূর্বে পুরুষের বুদ্ধির পূর্ণ বিকাশ এবং চরিত্রও গঠিত হয় না। যাহাকে বিশেষ কোনো কর্ম লইয়া জীবিকা সংস্থান করিতে হইবে তাহারও অল্প বয়সে বিবাহ করা উচিত নহে। এই সময় তাহার মস্তিষ্কর যথেষ্ট পরিচালনা হওয়াতে স্বাস্থ্যের উপরও আঘাত পড়ে ; তাহার উপর বিবাহ করিয়া শরীরকে নিস্তেজ করা একটা মহাপাপ বলিলেই হয়। হিন্দুশাস্ত্রে ছাত্রজীবনে কঠোর ব্রহ্মচর্য রক্ষা করিবার বারংবার উপদেশ আছে। ওই আদেশের বিশেষ প্রয়োজন চারি যুগের মধ্যে যদি কোনো যুগে হইয়া থাকে তো তাহা এই আজি-কালিকার যুগে।

এই বাল্যবিবাহ আমাদের দেশে যথেষ্ট অবনতি আনয়ন করিয়াছে এবং করিতেছে। যে বয়সে ইউরোপ প্রভৃতি পাশ্চাত্য দেশসমূহে স্ত্রী ও পুরুষেরা বিবাহের কথা একেবারে মনে স্থানই দেয় না সেই বয়সে আমাদের বালক-বালিকারা সন্তানের পিতা-মাতা হইয়া যায় ; ইহাতে সমাজের ও দেশের যে অনিষ্ট হইতেছে তাহা ভাবিয়া সকলেরই সাবধান হওয়া কি উচিত নয়?

# আমেরিকায় বেদান্ত ধর্মের প্রভাব ও সমাদর

শ্রীমতী সুষমা দেবী ১৮৮১ খ্রিস্টাব্দের ১১ এপ্রিল জোড়াসাঁকোর ঠাকুররবাড়িতে জন্মগ্রহণ করেন। মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের তৃতীয় পুত্র হেমেন্দ্রনাথ তাঁর পিতা। জননী নীপময়ী দেবী। ১৯০০ খ্রিস্টাব্দের ৭ মার্চ তাঁর বিবাহ হয় হাওড়া নিবাসী যোগেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের সঙ্গে। যোগেন্দ্রনাথ ব্যারিস্টার ছিলেন। শিক্ষা ও নারী প্রগতির প্রতি সুষমা দেবীর আন্তরিক আগ্রহ থাকা সত্ত্বেও প্রথম জীবনে তিনি গৃহকর্ম ব্যতিরেকে অন্য কোনো কর্মে মন দিতে পারেননি। ১৯২২ খ্রিস্টাব্দে পুত্রকন্যারা কিছুটা বড়ো হয়ে গেলে সুষমা দেবী 'বালিকা শিক্ষা সংঘ' নামে মেয়েদের জন্যে একটি বিদ্যালয় স্থাপন করেন। এসময় তিনি বুঝতে পারেন ভারতে স্ত্রীশিক্ষার প্রয়োজন কত বেশি। তিনি ধীরে ধীরে উইমেন এডুকেশনাল সোসাইটি অব ইন্ডিয়ার সঙ্গে জড়িয়ে পড়েন এবং 'ওয়ার্ল্ড ফেডারেশন অব ন্যাশানাল এডুকেশনে'র কনফারেন্সে ভারতের প্রতিনিধিত্ব করার জন্যে আমেরিকা যুক্তরাজ্যে যাত্রা করেন। ১৯২৭-এর ফেব্রুয়ারি মাসে আমেরিকায় পৌঁছবার পর সুষমা দেবী আটত্রিশটি স্থানে বিভিন্ন বিষয় নিয়ে বক্তৃতা দান করেন। তাঁর বক্তৃতার বিষয় ছিল ভারতীয় নারীর আদর্শ, নারীর শিক্ষা, বিশ্বভগ্নীত্ববোধ ও ভারতীয় দর্শন। সুষমা দেবী আমেরিকায় যাবার কয়েক বছর আগে ১৯১৬ খ্রিস্টাব্দে তাঁর খুল্লতাত রবীন্দ্রনাথ ঠাকুর আমেরিকার বক্তৃতা সফরে গিয়েছিলেন। তাঁর পরিচয় নিয়েই সুষমা দেবী সে দেশে পদার্পণ করেন এবং সর্বত্রই পৈত্রিক উপাধি ব্যবহার করতেন। রবীন্দ্রনাথের ভ্রাতুষ্পুত্রীর বক্তৃতা শোনবার জন্যে সকলেই আগ্রহী হয়ে ওঠেন। সুষমা দেবী দেশে প্রত্যাবর্তন করেন ১৯২৯ খ্রিস্টাব্দে। ভারতে ফিরে সুষমা দেবী তাঁর অভিজ্ঞতাকে বিশেষ কাজে লাগাতে পারেননি। স্বামী ও এক কন্যার আকস্মিক মৃত্যু ও জ্যেষ্ঠপুত্রদ্বয়ের সন্ন্যাসগ্রহণ তাঁকে সমস্যার সম্মুখীন করে। ভারতের গ্রাম নিরক্ষরতা দূরীকরণ সমিতি নামে

একটি সমিতি প্রতিষ্ঠা করে নারীশিক্ষা প্রচারের ব্যবস্থা করেন। ১৯৬৪ খ্রিস্টাব্দের ২১ ডিসেম্বর সুষমা দেবীর মৃত্যু হয়।

স্বামী বিবেকানন্দ তথা রামকৃষ্ণ মিশন ও সন্ন্যাসীবৃন্দের প্রতি সুষমা দেবীর গভীর শ্রদ্ধা ছিল। তিনি আমেরিকায় স্বামী অভেদানন্দ, স্বামী পরমানন্দ, ভগিনী দেবমাতা ও ভগিনী দয়ার সঙ্গে সাক্ষাৎ করেন। ভারতবর্ষের কিছু স্বার্থান্বেষী মানুষ স্বামী বিবেকানন্দের আমেরিকাবাস ও ভ্রমণ সম্পর্কে নানা রকম কুৎসা রটনা করেন। দু-একটি সংবাদপত্রও এব্যাপারে উৎসাহী হয়ে ওঠে। ব্রিটিশ সাম্রাজ্যবাদীরা ইচ্ছে করেই এসব কুৎসাকে প্রশ্রয় দিলেও এই সংবাদ অধিকাংশ ভারতবাসীকে দুঃখিত করেছিল। সুষমা দেবীও দুঃখ পেয়েছিলেন। আমেরিকায় গিয়ে তিনি এই পূতচরিত্র বীরসন্ন্যাসীর মিথ্যা দুর্নাম সম্বন্ধে বহু অনুসন্ধান করেন। সুষমা দেবীর অনুসন্ধান ব্যর্থ হয়নি। ভারতে ফিরে তিনি এই ঘটনাটি প্রবন্ধ আকারে লিখেছিলেন। তার সামান্য অংশ ১৩৩৬ সালের জ্যৈষ্ঠ সংখ্যা 'চতুরঙ্গে' প্রকাশিত হয়েছিল। এখানে মূল প্রবন্ধটির প্রায় সম্পূর্ণ অংশ যা এখনো পর্যন্ত অপ্রকাশিত অবস্থায় ছিল, মুদ্রিত হল।

অতি প্রাচীন কাল হতে ভারতীয় আর্যগণ পৃথিবীর নানা স্থানে জলপথে ও স্থলপথে ভ্রমণ করতেন। বর্তমান যুগে যাতায়াতের এত সুবিধাজনক অবস্থায় কেহই যেন আর গৃহে আবদ্ধ থাকতে চান না, সুতরাং পৃথিবীর এক প্রান্ত হতে অপর প্রান্ত অবধি প্রায় সর্বত্রই অন্তত দুই চারিটিও ভারতীয়কে দেখা যায়। বিগত শাসনকর্তাদিগের দেশে একরূপ বাধ্য হয়েই বহু ভারতীয়কে গমন করতে হত। তার কারণ বিলাতি বিশ্ববিদ্যালয়ের ছাপ না থাকলে তখন ভারতে ব্রিটিশ গভর্নমেন্টের নিকট কোনো ভালো চাকরির আশা ছিল না। ইহা ব্যতীত ভারতীয় ছাত্রদের দোহন—অর্থাৎ অধিক খরচা দিয়া ভারতীয়গণ লন্ডনে কিংবা অন্যান্য শহরে থাকলে ব্রিটিশদের বেশ একটি আর্থিক সমাগমের উপায় হত। সাম্রাজ্যবাদী ব্রিটিশ গভর্নমেন্ট নিজেদের স্বার্থেই ভারতীয়দের ইংলন্ডে গিয়ে লেখাপড়া, কাজকর্ম শিক্ষা অতি আবশ্যকীয় বলে স্থির করেন। বহু ব্রিটিশ ল্যান্ডলেডি ভারতীয় ছাত্রদের আপন আপন সংসারে রাখিয়া বেশ উপার্জনও করতেন।

বর্তমান কালে গভর্নমেন্টের উচ্চপদস্থ ব্যক্তিগণ, আর্থিক স্বচ্ছল অবস্থাপন্ন সাধারণ লোক এবং রাজন্যবর্গ বিলাতে গমন না করলে যেন কোনো সুখ পান না। এই গরিব দেশের অর্থ তাহাদের হরির লুটের মতো ছড়াইতে দেখলে যেমন

ভয়ঙ্কর গাত্রদাহ হয়, সেইরূপ আবার গরিব ছাত্রগণ মাথার ঘাম পায়ে ফেলে বিদ্যা শিক্ষার জন্য কত কষ্ট স্বীকার করেছেন তা দেখলেও অত্যন্ত আনন্দ হত।

রাজা রামমোহন রায় ও প্রিন্স দ্বারকানাথ ঠাকুর (রবীন্দ্রনাথের পিতামহ)—এই দুই বন্ধুর একত্রে সর্বপ্রথম বিলাতযাত্রা একটি ঐতিহাসিক ঘটনা। সেই একদিন গিয়াছে যখন সমুদ্রযাত্রার বিরুদ্ধে দেশব্যাপী ঘোর আন্দোলন চলেছিল। ইউরোপীয়ানদের ভারতে আগমনের বহু বহু পূর্বে যে আমাদের পূর্বপুরুষগণ সমুদ্রযাত্রা করে পৃথিবীর নানা স্থানে ব্যবসা-বাণিজ্য করতেন সে সমুদয় হিন্দুগণ বিস্মৃত হয়ে যান। অবশ্য ইহা নিশ্চিত যে সেকালে আর্য ব্যবসায়ীগণ নিজেদের জাহাজে স্বীয় রীতিনীতি বজায় রেখেই গমনাগমন করতেন ; সুতরাং অনার্য-ম্লেচ্ছদের দেশে গমন করলেও জাতিধর্মচ্যুত হতেন না। কিন্তু ক্রমশ মুসলমান ও অন্যান্য বিদেশি আক্রমণকারীদের বিরুদ্ধে আত্মরক্ষার্থে যুদ্ধ প্রভৃতির দ্বারা জাহাজ নির্মাণ ও বিদেশির সহিত ব্যবসা-বাণিজ্য একরূপ বন্ধ হয়েই যায়। এই জন্য ব্রিটিশদের ভারতে আসিবার জন্য জাহাজেই আসিতে হয় মহাসাগরের উপর দিয়া, এইজন্য ইউরোপ আমেরিকা প্রভৃতি পৃথিবীর অন্যান্য মহাদেশে যাইবার জন্য ভারতীয়গণ উহাদের জাহাজেই গমন করিতে বাধ্য হয়। ব্রিটিশদের জাহাজে আহারাদি অবশ্য হিন্দুশাস্ত্র বিরুদ্ধ। সেইজন্যই বোধ হয় সমুদ্রযাত্রা নিষিদ্ধ হয়। হাজার হাজার বৎসরের পুরাতন আচার ও প্রথাকে আমাদের চিরস্থায়ী নিয়ম বলিয়া ধারণা করি, পরে দেখা যায় যে কালের করাল গ্রাসে কীভাবে কোথায় যেন সব অদৃশ্য হয়ে গিয়াছে। এই তো কালের খেলা। পুরাতনের পরিবর্তে নূতনের সৃষ্টি, ইহাই প্রাকৃতিক নিয়ম। রাতের পর দিন, দিনের পর রাত। এইরূপ লক্ষ লক্ষ বৎসরের পুরাতন সূর্য নিত্য নূতনভাবে যেমন আমাদের সামনে প্রকাশ হয়, ভারতের প্রাচীন গৌরবও নূতন সাজে যেন পৃথিবীর সম্মুখীন হতে চলেছে। ভারতে মুসলমানদের আগমন কাল হতে, জাতিধর্ম রক্ষার জন্য হিন্দুদের বজ্র আঁটুনির প্রয়োজন হয়। সেইজন্য হিন্দুসমাজকে কোমরের কাপড় কষে টেনে বাঁধতে হয়েছিল। এখন আর সে আবশ্যকতা নাই, সুতরাং সেই একই ভারতীয় নরনারী সব একই সজ্জায় সজ্জিত হয়ে পটে অবতীর্ণ হয়েছেন।

আজকাল যুক্তরাষ্ট্রের নিউইয়র্ক বস্টন প্রভৃতি বড়ো বড়ো শহরগুলি শুধু ভারতীয় নয় এশিয়ার অন্যান্য দেশের ছাত্রগণেরও শিক্ষার কেন্দ্রস্থল হয়ে উঠেছে। বাণিজ্য ও কৃষি-কর্ম সূত্রে ক্যালিফর্নিয়ায় শিখদের একটি উপনিবেশ গড়ে উঠেছে। মাননীয় ভগবান সিং-এর দ্বারা নিমন্ত্রিত হয়ে আমি প্রথমে স্যানফ্রান্সিস্কোতে যাই।

পরে গুরুগোবিন্দ সিং-এর জন্মোৎসব উপলক্ষে (Stockholm) নামে আর একটি বড়ো শহরেও গমন করি। সেখানে প্রায় ৪০০ শিখ জমা হয়। তাহারা অধিকাংশ শ্রমিকের কর্ম করত। যুক্তরাষ্ট্রে স্বামী বিবেকানন্দ সর্বপ্রথম বেদান্তধর্মের ধ্বজা প্রোথিত করেন। কিন্তু তারও বহু পূর্বে রবীন্দ্রনাথের জ্যেষ্ঠ ভ্রাতা দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের জামাতা শ্রীমোহিনীমোহন চট্টোপাধ্যায় মাদাম ব্লাভাটস্কির থিওসফিস্ট মন্ত্রে দীক্ষিত হয়ে হিন্দুধর্মের মিশন নিয়ে সেখানে সর্বপ্রথম গমন করেন। মোহিনীমোহনের সম্বন্ধে দু-চারিজন মহিলা আমাকে বহু প্রশ্ন করেন ও বলেন যে মোহিনীমোহনের পূর্বে সাধারণ কোনো আমেরিকান 'হিন্দু'কে দেখেন নাই। মোহিনীমোহনের পরে শ্রীকেশবচন্দ্র সেনের সহকর্মী শ্রীপ্রতাপচন্দ্র মজুমদার ব্রাহ্মধর্মের নিশান নিয়ে আমেরিকায় যান, আর ব্রাহ্মধর্ম সম্বন্ধেও বক্তৃতাদি দেন। ইহাও বেদান্তধর্ম প্রচার কার্যে দ্বিতীয় সোপান বলা যায়। পরে ঊনবিংশ শতাব্দীর শেষভাগে শিকাগোতে যে আন্তর্জাতিক ধর্ম মহাসভা 'The Parliament of Religion' আহূত হয়, সেখানে স্বামীজি বেদান্তধর্ম সম্বন্ধে যে সব অতি সারগর্ভ বক্তৃতা দেন তা যেন একটি অভূতপূর্ব ব্যাপার হয়। সেই মহাসভায় যাহারা উপস্থিত ছিলেন এইরূপ বহু লোকের নিকট শুনেছিলাম যে স্বামীজির সুন্দর ইংরাজিতে বেদান্ত ধর্মের প্রাঞ্জল ও যুক্তিপূর্ণ ব্যাখ্যা এ মহাসভার শ্রোতাদিগকে যেন মন্ত্রমুগ্ধ করে দেয়। বড়ো বড়ো পাশ্চাত্য পণ্ডিতগণ তাঁহার বক্তৃতা একাগ্রা মনে শ্রবণ করতেন, কিন্তু তাহার বিরুদ্ধে কিছুই বলতে পারতেন না। এই ভারতীয় বক্তার বক্তৃতা শুনিবার জন্য মার্কিনদিগের এত আগ্রহ ছিল যে তাঁর বলবার সময় সভা লোকে লোকারণ্য থাকিত, আর এত নিস্তব্ধ যে একটা কাঁটা ফেলার শব্দও বোধ হয় শোনা যেত, পরে স্বামীজির বক্তৃতা শেষ হলে সভা একপ্রকার লোকশূন্য হয়ে যেত। এই ব্যাপার দেখে স্বামীজিকে সভায় অবশিষ্ঠ কয়েক দিন সব শেষে বলতে দেওয়া হত। তখন শেষ অবধি সভা লোকে পরিপূর্ণ থাকত। বেদান্তধর্মের ব্যাখ্যা শুনে বহু বাণী দার্শনিকগণ তাঁহার সহিত আলোচনা করতে আসতেন। স্বামীজি বুঝেছিলেন ওই মহাদেশে বেদান্তধর্মের বীজ বপনের উত্তম উর্বর ক্ষেত্র আছে, সুতরাং বেদান্তকে দেশ কালের উপযোগী নব সাজে সজ্জিত করে আমেরিকায় আনবার জন্য স্থির করলেন। ইহার পূর্বেও যে গীতা ও বেদান্তধর্ম সম্বন্ধে কেহ কিছুই জানত না তা বলা যায় না। সুবিখ্যাত পাশ্চাত্য দার্শনিক এমার্সনের গ্রন্থ পাঠ করলেই জানা যায় যে তাঁর দার্শনিক মতামত তিনি কোথা হতে সংগ্রহ করেছিলেন। কোনো একটি মিটিং-এর পর কলম্বিয়া ইউনিভার্সিটির

একজন অধ্যাপক এবং নিউইয়র্ক ইউনিভার্সিটির সংস্কৃত অধ্যাপক প্রোফেসর হ্যাবিজ্ এমার্সনের বিষয় বহু প্রকার আলোচনা করেছিলেন, সেই সময় প্রো: হ্যাবিজ্ আমায় বলেন যে এমার্সনের মৃত্যুর পর তাঁহার লাইব্রেরি সংস্কারের সময় দেখা যায় যে তাঁহার লেখবার ডেস্কের দক্ষিণ দিকে প্রথম আলমারির প্রথম পুস্তকটি শ্রীমদ্ভগবদ্গীতা। আলমারিটা সাংখ্য এবং বেদান্তদর্শন সম্বন্ধীয় পুস্তকে পরিপূর্ণ ছিল, খ্রিস্টধর্ম সম্বন্ধে একখানি পুস্তকও ছিল না। আমেরিকানদের মধ্যে এমার্সনের স্থান বহু বহু ঊর্ধ্বে। তাঁহার ন্যায় পাণ্ডিত্য আর কোনো আমেরিকান দেখিয়েছেন বলে আমরা বিশ্বাস করি না। অনুসন্ধান দ্বারা বেশ ভালোরূপেই জানা গিয়েছে যে হিন্দু ধর্মশাস্ত্র তাঁর চিত্তবৃত্তির পুষ্টিসাধন এবং বেদান্তদর্শনের প্রভাব তাঁর চিন্তাস্রোতকে চালিত করেছিল। হিন্দুদর্শনের উদার নীতিতে মুগ্ধ হয়ে তিনি খৃষ্টান সাহিত্যকে তাঁর পুস্তকাগার হতে বিদায় দিয়াছিলেন। দিন দিন আমিও বুঝতে পারছিলাম যে আমেরিকায় খ্রিস্টধর্মের প্রভাব বেশ কম। যা কিছু আছে তা অধিকাংশই বাহ্যিক।

মহাসভার বৈঠক শেষ হয়ে যাবার পর স্বামীজি ভিন্ন ভিন্ন স্থানে প্রচার কার্য আরম্ভ করেন। প্রথম প্রথম অর্থের জন্য তাঁর কিছু কষ্ট হয়। কিন্তু সে বেশি দিনের জন্য নয়। তাঁর তেজস্বী ও প্রাণস্পর্শী বেদান্ত ব্যাখ্যান তথায় শিক্ষিত সমাজে বেশ এক চাঞ্চল্য আনয়ন করে। স্বল্প কাল মধ্যে তথায় এক প্রান্ত থেকে অপর প্রান্ত অবধি যশঃতরঙ্গে মুখরিত হয়ে উঠল।

পৃথিবীর এই অর্ধাংশকে স্ত্রীরাজ্য বলিলেও বোধ হয় অত্যুক্তি হয় না। এখানে নারীগণই সকল বিষয়ে অগ্রগণ্য ও অগ্রগামী। সাহিত্য, ধর্ম ইত্যাদি সকল বিষয়ে বক্তৃতা শুনিতে তাঁহাদের উৎসাহ অধিক। পুরুষগণ ডলারের পূজারি। ধন আহরণেই সর্বদা ব্যস্ত।

যেখানে স্ত্রীলোকগণ যথার্থ গুণ গ্রহণে সমর্থ সেখানে বিবেকানন্দর ন্যায় এক মহাপুরুষ কখনো অনাদৃত হয়ে থাকতে পারেন না। দলে দলে মার্কিন নরনারীগণ তাঁর শিষ্যত্ব গ্রহণ করতে শুরু করলেন। তাঁহার বহু শিষ্যদের মধ্যে ভগ্নী নিবেদিতাকে কোহিনূর মণি বলা যায়।

শীঘ্রই নিউইয়র্কে একটি বেদান্ত আশ্রম স্থাপিত হয়। ইহাই ওই মহাদেশে বেদান্তধর্ম প্রচারের প্রথম ও প্রধান কেন্দ্রস্থল। বেলুড় মঠ হতে একজন অতি সুদক্ষ প্রচারক স্বামী অভেদানন্দকে আনেন আর তাঁহার উপর আশ্রমের সকল কর্মভার অর্পণ করে দৃঢ়ভাবে ইহার ভিত্তি স্থাপন করে তিনি ভারতে ফিরে যান।

আমেরিকার শিক্ষিত সমাজে স্বামীজির প্রভাব এত বিস্তৃত হয় যে গৃহস্থ ও সাধারণ প্রত্যেক পুস্তকাগারে তাঁহার বক্তৃতাবলি রাখা অতি অবশ্য প্রয়োজনীয় হয়। আর তুলনামূলক ধর্মশিক্ষার জন্য বিশ্ববিদ্যালয়গুলিতে তাঁহার সব বক্তৃতা পাঠ্যপুস্তকরূপে পড়ান হত।

এইখানে একটি বিষয় উল্লেখ না করে থাকতে পারলাম না। তাহা এই যে যখন স্বামী বিবেকানন্দ যুক্তরাষ্ট্রে এত সমাদৃত হচ্ছেন, তখন ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের গাত্রদাহ হতে শুরু হয়। ব্রিটিশগণ সব সময় জগতের সম্মুখে ভারতীয়দের অশিক্ষিত, হেয় ও অসভ্য জাতি বলেই উল্লেখ করে এসেছেন। সুতরাং স্বামী বিবেকানন্দর যশ যখন এরূপভাবে চতুর্দিকে বিস্তার করতে লাগল, তখন যে উহাদের ভয়ঙ্কর গাত্রদাহ হবে তাহাতে আর আশ্চর্য কী! অতি শীঘ্র এই জ্বলনের একটি ঔষধ উহারা বার করল।

একদিন প্রাতঃকালে দৈনিক সংবাদপত্রে ভারতীয় ব্রিটিশ সকলেই দেখলেন যে বড়ো বড়ো অক্ষরে স্বামীজির বিষয়ে লেখা। সংবাদপত্রের ওই কথা পড়িয়া ভারতীয়দের ভয়ঙ্কর খারাপ বোধ হল। কিন্তু ওই খবরটি স্বামীজিকে জগতের সম্মুখে অতি হেয় করে দেখাবার যে একটি কুচক্রান্ত তা ভারতীয়গণ তখন বুঝতে পারেন নাই।

আমেরিকায় গমন করে বহু আমেরিকানের সঙ্গে আমার বেশ আলাপ পরিচয় হয়। স্বামীজিকে যাঁরা বেশ ভালোরূপে জানতেন এইরূপ বহু বয়োবৃদ্ধ লোককে তাঁর বিষয় আমি জিজ্ঞাসা করি, সকলের নিকট হতেই একভাবের উত্তর পাই। ওই সময় একদিন নিউইয়র্কে একটি দশতলা বাড়ির একটি বড়ো কামরায় ৩০/৪০ জন শিক্ষিত স্ত্রী পুরুষ মিলে স্বামীজির সম্বন্ধে আলোচনা করছিলেন। সেই সময় একজন মহিলাকে আমি ওই বিষয় প্রশ্ন করি। তাঁর বেশ বয়স হয়েছিল, আর তিনি স্বামীজিকে ভালোরূপে জানতেন। তিনি আমার প্রশ্ন শুনে উত্তেজিত হয়ে বল্লেন, আপনারা ব্রিটিশদের চক্রান্ত বোঝেননি! ওরা কী পছন্দ করেছিল যে অত বড়ো এক মহাসভায়, যেখানে পৃথিবীর বিশেষ করে পাশ্চাত্য জগতের, শ্রেষ্ঠ মনীষীগণ একত্রিত হয়েছিলেন, সেখানে এক অজ্ঞাতকুলশীল ভারতীয়র নিকট তাঁরা তাঁহার বক্তৃতা শ্রবণ করবেন—এ কী ব্রিটিশগণ সহ্য করতে পারছিল। ওরা ব্রিটিশগণ ভারতীয়দের জগতের সম্মুখে অসভ্য বর্বর বলে দেখিয়ে এসেছিল তা যে সব মিথ্যা প্রমাণ হবে। জগতের সম্মুখে তাঁকে অতি তুচ্ছভাবে দেখানটি এক অতি জঘন্য কুচক্রান্ত।

Boston এ ও California-র La Crescenta শহরে স্বামী পরমানন্দর দ্বারা আরও দুটি আশ্রম প্রতিষ্ঠিত হয়। তিনিও যেমন সুবক্তা তেমনি সুলেখকও ছিলেন। সেখানে তাঁর যথেষ্ট সুনাম ও প্রতিপত্তি আছে। গির্জারই ন্যায় প্রত্যেক রবিবারে ওই আশ্রমে বেদান্ত ব্যাখ্যা হয়। লা ক্রেসেন্টায় আমি কয়েকদিনের জন্য স্বামীজির আতিথ্য গ্রহণ করি। সেখানে ভগ্নী দেবমাতা, ভগ্নী দয়া প্রভৃতি কয়েকজন আমেরিকান সন্ন্যাসিনীদের সঙ্গে আলাপ পরিচয় হয়। তাঁহারা সংসারের সব বিলাসিতা সুখ স্বাচ্ছন্দ্য পরিত্যাগ করে পরম শান্তি লাভের জন্য আশ্রমেই থাকেন। উহারা সকলেই বিশিষ্ট বংশের। সকলেই হিন্দু নাম গ্রহণ করেন এবং নিজেদের যথাসর্বস্ব আশ্রমকে দান করেন। Message of the East নামক মাসিক পত্রিকা ঐখান হতেই প্রকাশিত হয়। নিয়মিত সভাসমিতি বক্তৃতা ও পুস্তকাদির দ্বারা প্রচার কার্য চতুর্দিকে বিস্তারিত হতে লাগল। ভগ্নী 'দয়া' একজন অতি বিদুষী, সহৃদয়া ও অত্যন্ত কর্মী মহিলা ছিলেন। তাঁহার সুন্দর অমায়িক স্বভাব আমায় বিশেষ করে মুগ্ধ করে। ইনি আমেরিকার Congress-এর Senator Jones-এর কন্যা। হিন্দুধর্ম বরণ করে ওই আশ্রমের কার্যে স্বীয় জীবনকে উৎসর্গ করেন।

রামকৃষ্ণ মিশন সংযুক্ত বেদান্ত আশ্রম ব্যতীত আরও কয়েকটি হিন্দু মিশন আধ্যাত্মিক শিক্ষা বিতরণ দ্বারা মাতৃভূমিকে পশ্চিম জগতের সম্মুখীন রেখেছিল। ইহাদের মধ্যে 'যোগোদা মিশন' উল্লেখযোগ্য। স্বামী যোগানন্দ ইহার প্রতিষ্ঠাতা। ইনি রাঁচিতে মহারাজা মণীন্দ্রচন্দ্র নন্দী প্রতিষ্ঠিত ব্রহ্মচর্য বিদ্যাপীঠের একজন অধ্যাপক ছিলেন। এখন ক্যালিফর্নিয়ার লস এঞ্জেলো শহরে ওয়াশিংটন পর্বতের শিখরোপরি এক সুন্দর আশ্রম প্রতিষ্ঠা করে কাজ করছেন। স্বামী ধীরানন্দও তাঁর সহকারী হয়ে ওই আশ্রমের কার্যই করেন।

পূর্বেই বলেছি যে মার্কিন স্ত্রীলোক প্রধান দেশ। স্ত্রীলোকের কার্য ও প্রতিপত্তি এখানে অধিক।

# My Pilgrimage to America

## The Vision of my Voyage

I was on a visit to a friend in one of the remotest parts in Central India.

It was April and the day was warm. The monotony of the long summer day and the heat of the Blazing Sun make one feel quite depressed and weaky specially so, when one has nothing particular to do.

I was invited by my friend to be present at one of the yearly spring festivals at the place of her birth. The day was uncomfortably warm in spite of the fact that the intensity of the heat was a bit lessend by a cool shower of the evening before.

The guest house was beautifully situated on the top of a hillock, commanding a glorious view of the surrounding places to a long distance. Here it not for the Summer Sun, that burnt most cruelly with its scorching heat, the place would be a paradise of the Gods and fit one for hermits to lead a secluded life.

I was glad to be away for a few days from the diu and bustle of Calcutta.

It was mid day and I was seated near the Bay-window of my room. I looked out and saw the waving fields of gold, red and blue. They looked like beautiful carpets of various dyes-spread all round. What a grand sight ! It is said that the carpet weavers of India take lesson from Mother Nature herself how to blend various colours. I do not suppose they can have a better instructress than nature.

Sitting at the window I heard the corring of doves and the rippling of the streamlet below, flowing down at its ease. But all those failed to stir my mind, which was wandering for far away.

From my childhood I had always been keen on travelling and even longed to take a trip round the world. My restless nature hardly allowed me to be contented with a quiet of peaceful home life.

As I was gazing out far away beyond the flowing sea of ripe wheat fields, I seewed to drop into a spell of dozling. There arose a vision before me. I felt I had gone on a pilgrimage to the New World. There appeared before me 'The Statue of Liberty' the hurry-kurry of the porters at the New York Piers star-razing buildings rising over the city and last of all the Golden Gate of California.

It was a wonderful vission, which impressed itself on my semi-conscious mind.

The chirping of a little black-bird over the window brought me back to my senses. I opened my eyes. The vission was gone. Was that a suggestion from Heaven ? I wondered.

The whole house was having its midday Sciesta. It was so intensely silent that one might have heard the proverbial pin drop. Quietly I went to my desk and drew out of it a bundle of unanswered letters, fastened together neatly with a silver ribbon. I unfastened the bundle, took out one letter after another and glanced at the contents, one correspondent particularly from America asked me to come and visit the wonderful. "Its wonderful progress in education, messal of industry throughout the states, its rapid development etc. are indeed worth studying by our people from India" says one letter, particularly pointing out the educational facilities in America.

I grew enthusiastic and at once made up my mind to start without delay for New York. I returned home rather earlier from my solitary retreat, thinking it was not yet time for me to take to a Vana-Prastha life, (a life of seclusion at old age) but there still remained some solid work to be done.

Almost with tears in my eyes I bade good-bye to that sweet little spot and thanked my dear friend for her charming hospitality.

At last my dream came to be realized and on 13th May of year 1926, I left the shore of my beloved Mother India for the long longed for Voyage to the West; to see with my own eyes the Home of European Civilization and materialistic activities. (Here put a verse from the Geeta). Instead of going direct to America I decided to go to England and see London, the first city in the British Empire. No, without a

look round at London, my pilgrimage to the West could not, I felt, be complete.

Sea-voyage appeared to have a great fascination for me. In order to be longer on the sea I sailed from calcutta instead of from Bombay or some other western ports of India.

My husband and friends saw me off. We all went together to see the cabin that was to be my floating home for a whole month. If a cabin can be comfortable at all, then this one was, with a small round little hole for a window, openning out into the sea. This little hole I was told, is called the 'Porthole'.

Just on the strike of five o'clock the bell rang to warn the visitors of the time of departure of the vessel from the port. Now my friends took leave of me. I saw them leave the boat. That was the moment when I felt the sense of loneliness in my heart in spite of hundreds of people moving about all round me. My two little girls with their brothers most reluctantly separated from me. They too at last left the boat, stood on the bank, gazing on their mother until she was vanished out of their sight !

I was on the desk, standing motionless ; a violent storm was blowing in my mind. I realized what a venture-some task I was going to undertake ! When was I destined to return home ! Shall I find my dearest ones hale and hearty when I come back—I went away, that question remained unanswered in my heart and I only asked Providence to protect them also to make me strong in body and mind.

I did not know how long I remained standing on the deck. One feeling was very much strong in my mind, that was, that henceforth, I was to wander about in this wide world, without a friend or a guide like a blind person groping about in the dark with the help of a stick. My stick was my God I leaved on Him more strongly, than I had ever done.

The dinner gong broke in upon my reflections. I went down to the dining saloon. I remember clearly the state of my mind during the dinner time, seated among strangers only.

At night the boat started for a little time and then it stopped again. Early next morning, looking through the little opening or the port hole, I found that the boat was still on the river Ganges waiting opposite the Sibpur Ghat—a little way beyond is my home.

My heart leapt up with joy at the sight of the old familiar surroundings. Ah, if only I could go ashore and run to my house for a few moments ! But who could say that 'a few moments' meeting with the nearest and dearest of my heart would not have put a quietus to my long yearning to see the world.

I felt a little indisposed for a day while crossing the Bay of Bengal. I was determined to overcome sea-sickness and at last got the better of our common energy.

For a whole week we were on the bocom of endless waters. No sign of land anywhere, it was all one vast expanse of water. On the eighth day the coast of Ceylon was visible. The sight of land-how I welcomed it !

We arrived at Colombo and after lunch, many of us went ashore. I paid a hurried visit to the Buddist temple, college and a few other places of interest and returned to the steamer in the evening.

It was a lovely evening of the East. The boat was busy loading and unloading its cargoes, making a terrible creaking noise. Three fourths of the loveliness of the evening was spoilt by this night-mare of the steamer. I sat on the deck, watching the moon and the little silvery waves playing hide and seek with her reflections upon them.

The old history of the island leaped to the memory; before me lay the historical Lanka dwip or the modern Ceylon—the queen of the East-hoary with its traditions of 5000 years. There reiqued one of the mightiest kings of the past—Ravana of the Rakshas race.

He was at once power an pride personified. There was no end of his tyranny over Gods and mortals. The whole universe trembled with fear at his name. But he was not afraid of any one in this world. His tyranny reached its Zenith-when he carried off the wife of Rama. Then the end came and down felt the most powerful monarch by the land of a man, the huband of his ... .

*Found unfinished*

# Advantages and disadvantages of Inter-marriage between Indo-Aryan's and Euro-Aryans.

I intend to treat this subject from a purely social point of view. I shall studiously avoid all reference to religion, not with-standing its close connection with the subject of marriage in India. It is not, after all, a very easy task to keep clear of religion altogether as all the social institutions of the different communities of India are intimately interwoven with it and so, in all discussions of social problems the first and foremost consideration which forces itself upon one's mind is that of religion. But I have absolutely no intention to bring it in here and as far as possible, I shall not give it any undue importance, although I may occassionally have to state some simple and undeniable facts, which are firmly embedded in religion and are actually related to our social life. The subject is doubtless, one of great sociological importance; nay, it touches the very foundation of the social organization or framework of a most ancient nation and contemplates the demolition of the mighty superstructure, which has stood firm and unshaken upon it through centuries of foreign domination and thousand and one influences, unfavourable to its existence. It is not to judge the merit of the work of the immortal builders of that superstructure and the marvellous skill displayed in its construction. It is well-known, our ancient Law-givers laid down all sorts of rules for the guidance of their contemporaries as well as for those that were to come after them; but whether they looked at the affairs of mankind theoritically or practically will become apparent as we proceed. We should however, in this connection, bear in mind that the law of incessant change operates quite as much in the social as in the physical and organic world. This is the supreme truth of science. The inevitable

affect of the violation of this law is seen in the dwarfing of the intellect and the physical inability of a race to preserve its liberty.

It has tended to isolate one class of race from another, although they have lived side by side for centuries past and are more or less identical in features, habits and thoughts and possess the same interest in the soil they inhabit. If the rules of social and moral conduct and those regulating our daily life which are still observed in our society, sanctified by religious sanction and crystallized by custom, were given the elasticity of secular legislation and not mixed up with matters purely religious and existing only in meta-physical speculations, India would have long ago revived her freedom and glory from centuries of quiet imanition; and she would have flourished in the united strength of a mighty nation under the proud appelation "India". But the term is now a vision-Chimera.

What India would have been—today America is already—there we find Germany, France, England, Holland, nay entire Europe in the blood of the Americans. Though a conglomeration of different units, having distinct characteristics, they are proud to call themselves a nation—American. I was struck during my visit there, with the infinite possibilities of such a country and such a people. The possibilities of India would equally have been endless, were the conservatism of her religious ordinances sufficiently relaxed to admit inter-marriage among her multitudinous races and consequent infusion of fresh blood into the Nation life. Now, let us consider some immutable laws of nature which the scientific researches of historians have brought to light. Let us also see how far those laws are applicable to the different conditions of life in this country and specially their effect on the future of our race.

"Every family" "every race or people", says Ribot a great French evolutionist, "is born with a certain measure of vitality, a given amount of moral and physical aptitude, which time and circumstances bring to light. The evolution process lasts until the family or the people or the race has accomplished its destiny. It is remarkable for many, brilliant for a few, obscure for the greater number. As soon as their stock of vitality or aptitude is exhausted, the deterioration of the family, the people or the race sets in and steadily augments, annihilation finally supervenes unless warded by some external cause. In this process of

decay, heredity acts indirectly, the direct cause is to be sought in climate and other physical conditions and the manners and customs and institutions of the community. Nations exhaust themselves like soil, that is not mannered, the product of their genius, not being returned to their common fund but being lost in a material sense.

The truth must be confessed that many a country which once occupied a prominent position in the man of the Old World has disappeared and is now represented by nameless tribes and undistinguishable villages. No amount of scholarly assiduity and perseverance will succeed in uncovering the kingdom of Old Sparta. Athens is a mass of broken monuments and edifices. Thebes live in the pages of History and of Egypt Syria and Media, we get no visible traces except in their Hieroglyphies and cuneiform inscriptions. The Saracens in the course of hundred years, subjugated Persia, Palestine, Egypt and Spain and but for the memorable battle of Tours would have established mosques in Paris and in Oxford and would have even set a Caliph on the throne of the people of Rome. They disappeared in the mist of time and oblivion. It is in vain, that we search in the pages of history for one nation at least, in which, deterioration having set in, has succeeded in putting an effectual check to its further decay and in surviving ultimately without having lost its identity. The ordinary physical explanation that a nation like an individual grows old and dies, is enough to account for this startling phenomenon. It is true that unless we are born again we cannot have a new start in the race of existence. A mighty river rushing from the hills goes swiftly and proudly through the valleys and plains, irrigating tracts and provinces, giving life and plenty to millions. It receives tributaries and sends forth the branches, but towards its junction with the sea, it loses its force becomes torpid and empties itself into the ocean with sheer effort. If it receives no tributaries it may disappear in the lands of the desert. Such a simile applies with great force to the history of a great people. At its commencement it is formed by the confluence of many tribes and races and then as it descends into the arena of active life, it receives fresh accessions of blood from other tributary races. But as it settles down firmly, it becomes more and more conservative and self-satisfied, one may say, even conceited in its ideas and gradually accession of fresh blood is stopped and it becomes stationary and before long it

disappears from the pages of History. So this accession of strength—this tributary of fresh blood to enable it to push forward is inevitably required by every nation. The History of Rome offers a pretty good instance of this. Where are those ancient Romans, who gave birth to Western Civilization and had established a mighty Empire, the grandeur and magnificience of which have hardly been surpassed even to the present day ? For twelve centuries Rome had been the mistress of the World; wise in statesmanship, omnipotent in arms, sagacious in council and successful in everything. But alas ! at the end of that period she was found a mess of hideous corruption and disease, paralysed by disasters, deprived of her internal strength and devoid of the least spark of life. Once the model of all that was good, she became now a by-word of contempt. The days of glory having now gone, she became an easy prey to the hordes of barbarions. They invaded the empire from all quarters. The power that subdued the world deserted the degenerated Roman's arms. The people had become effeminate and their conquerors pursued them like hordes of cattle. Terrible was the havoc which followed the invasion. Thousands were slaughtered and many more were reduced to slavery. First the Huns, then the Goths, then the Lambards, then the Franks and Germans one after another established their rough sway over the helpless inhabitants of Italy. Each new king or trible came accompanied by hundreds of thousands of soldiers. They settled in lands wrested from the people and after a stay of a few decades in that sunny climate, they themselves fell victims to its enervating influence. But whatever were the evils resulting from the barbarion invasions of Italy, good came out of them in a manner imperceptible. All these different races entered into relationship with the Romans; their blood mixed with that of the latter and the issue was the modern Italian nation. The mixture of their dialects with Latin resulted in the formation of the Italian language. "The first six centuries", says Sismondi, the historian of the Italian Republics, "which followed the downfall of the Western Empire, prepared, by the mixture of the barbarian races with the degenerated Romans, the new nation that was to succeed the Romans." We thus see that for a period of twelve centuries Rome was the mistress of the World. During that period she passed through all the restlessness of infancy, the buoyancy of youth, the calm heroism and sober wisdom

'শান্তিনিকেতনে' **রবিকাকার অতিথি হয়েছিলেন**। লন্ডন থেকে আমি ম্যাডাম কার্পলেকে লিখেছিলুম যে আমি প্যারি যাচ্ছি, আমার জন্য একটা হোটেলের বন্দোবস্ত করে রাখবেন। তিনি আমায় লিখলেন 'আপনি স্টেশনে নেবে দেখবেন একটি মহিলা সাদা রুমাল দোলাচ্ছেন, জানবেন তিনিই আপনাকে নিতে গেছেন'।

আমি স্টেশনে নেমেই দেখি একটি ফ্রেঞ্চ মহিলা সাদা রুমাল দোলাচ্ছেন। আমি তাঁর কাছে যেতেই তিনি ফ্রেঞ্চে আমাকে জিজ্ঞাসা করলেন 'আপনি কি হিন্দু' আমার অল্প স্বল্প যা লরেটো ইস্কুল থেকে ফ্রেঞ্চে বিদ্যে হয়েছিল সেটা এখন কাজ দিল। আমি বল্লুম 'হ্যাঁ'। তখন তিনি আমার জন্য ম্যাডাম কার্পলে যে হোটেলের বন্দোবস্ত করে রেখেছিলেন সেইখানেই পৌঁছে দিলেন। হোটেলটির নাম Hotel Beausejour। এ ফ্রেঞ্চ মহিলাটি ফ্রেঞ্চ জানেন, কিন্তু ইংরেজি জানেন না। আমি তাঁহাকে যথেষ্ট ধন্যবাদ দিয়ে বিদায় নিলুম। রাত্রি হয়েছে—কিছু খেয়েই একেবারে শুয়ে পড়লুম। হোটেলটিতে ঠান্ডা ও গরম জলের কল ছিল। হোটেলটির ভিতর বেশ গরম ছিল কিন্তু বাইরে ভয়ানক ঠান্ডা। ডিসেম্বর মাস কিনা।

পরদিন বৃহস্পতিবার 'ছোটো হাজরি' খেয়ে হোটেলেরই একজন কর্মচারীকে সঙ্গে করে ম্যাডাম কার্পলেদের সঙ্গে দেখা করতে গেলাম। সমস্ত দিন সেখানে আটকে পড়লুম। তাঁরা ছাড়লেন না। **একটি ফ্রেঞ্চ ম্যাগাজিনে রবিকাকার সম্বন্ধে প্রবন্ধ বেরিয়েছিলি**। ম্যাডাম কার্পলে আমার হাতে দিয়ে বল্লেন, 'পড়ুন তো শুনি'। আমি পড়লুম ও ইংরেজিতে উহার মর্ম বুঝিয়ে দিলুম। তিনি আশ্চর্য হয়ে বল্লেন 'আপনার ফ্রেঞ্চ উচ্চারণ দেখছি আমাদেরই মতো'। আমি এই বাহাদুরীটি পেলুম। ম্যাডাম কার্পেলের বড়ো মেয়ে ম্যাডমোয়াজল্ আন্দ্রে কার্পলে বেশ ছবি আঁকে। 'গ্র্যান্ড প্যালেতে' (Grand Palais) ম্যাডমোয়াজেল আন্দ্রে কার্পলের চিত্রিত রবিকাকার ছবি (অয়েল পেন্টিং) রক্ষিত আছে। সমস্ত দিনের পর ডিনার খাইয়ে আমাকে আমার হোটেলে পৌঁছে দিলেন।

**পরদিন শুক্রবার সকালবেলায় দেখি স্যার জগদীশ ও লেডি বোস আমারই হোটেলে আড্ডা নিয়েছেন**। দেখে বেশ আহ্লাদ হল। আমাকে নির্জনতা অনুভব করতে হয় নি। আজ বিকেলে ম্যাডাম নিকোলিটের ওখানে চা। কী দুর্যোগ। মুষলধারে বৃষ্টি পড়ছিল। নেমন্তন্ন রাখার জন্য একটি ট্যাক্সি করে তাঁর ওখানে গেলুম। ফ্রেঞ্চ মহিলারা সংসার কর্মে কী রকম পটু সেটাও আমার জানবার ইচ্ছে ছিল। ডাক্তার নিকোলিটে একেবারেই ইংরেজি জানেন না। কিন্তু তাঁর স্ত্রী ইংরেজ। চায়েতে ম্যাডাম ও কপে ও তাঁর মেয়ে ম্যাডাম ডেলমা ও তাঁর ননদ (নাম ভুলে

গেছি) ও ডাক্তার নিকোলিটেও উপস্থিত ছিলেন। এই মহিলারা ম্যাডাম নিকোলিটেরই বন্ধুবান্ধব।

চা খেয়েই আবার এক জায়গায় চা-পানের নিমন্ত্রণ রক্ষা করতে যেতে হল। ম্যাডাম ড মনজিয়াররলি (Madame be Monziarly) একজন রাশিয়ান মহিলা, কিন্তু তাঁহার স্বামী ফরাসি। ম্যাডাম ড মনজিয়াররলি সংস্কৃত খুব ভাল জানেন। তিনি বেদান্ত. হিতোপদেশ, উপনিষদ প্রভৃতি সংস্কৃত হইতে রাশিয়ান ভাষায় তর্জমা করেছেন। তিনি আমাদেরই মতো জন্মান্তর মানেন এবং ভারতবর্ষকে আন্তরিক ভালোবাসেন। তাঁর ধারণা, পূর্বজন্মে তিনি ভারতবাসী হিন্দু ছিলেন। ইনি ম্যাডমোয়াজেল কার্পলেদেরই একজন বন্ধু। টেলিফোন যোগে ম্যাডমোয়াজেল কার্পলে প্যারিতে আমার অবস্থিতির কথা জানিয়েছিলেন, তাই তিনি আমাকে চায়ে বলেছিলেন। তাঁর মেয়ে তৎকালীন বিখ্যাত ওস্তাদের রাশিয়ান বাজনা পিয়ানোতে বাজালেন। খুব চমৎকার লাগল। ম্যাডাম মোঘ্যামও (Medame Maugham) চায়েতে উপস্থিত ছিলেন। তিনি একজন বিখ্যাত Harp Player (হার্পযন্ত্র বাদিকা)। তিনি আমাকে হার্প শোনাবার জন্য বৃহস্পতিবারে নেমন্তন্ন করলেন, কিন্তু সেই দিনই Rhiews এ যুদ্ধক্ষেত্র দেখবার জন্য Cook দের সঙ্গে পূর্বেই বন্দোবস্ত করা হয়েছিল তাই সেদিন আর তাঁর হার্প শোনা হয়নি। তারপর দিন তাঁর সঙ্গে দেখা করতে গেলুম। তিনি হার্প শোনালেন। কী সুন্দর বাজালেন, আমি বর্ণনা করতে পারিনে। না শুনলে ধারণা হয় না। ভাগ্যে গেলাম তা না হলে অমন স্বর্গের বীণা শুনতে পেতুম না। ম্যাডম ড মন্‌জিয়াররলির ওখান থেকে চা খেয়ে বাড়ি ফিরলুম। এ শুক্রবারের বিকেলের কথা। সাড়ে আটটার সময় স্যার জগদীশ ও লেডি বোস ও আমি ম্যাডাম কার্পলেদের ওখানে ডিনার খেতে গেলুম। ডিনারের পর লেডি বোস আমাকে মিস্ ইজাবেলা ডানকান নামক একজন বিখ্যাত নর্তকীর ভাবভঙ্গিপূর্ণ নৃত্য দেখাতে নিয়ে গেলেন। একটি গ্রিক ট্রাজেডিকে নাচে ও ভাবভঙ্গিতে হুবহু প্রকাশ করলেন। গ্রিক ট্রাজেডিখানি আমার পড়া নেই, কিন্তু তাঁর নাচে আমি মর্ম বুঝে নিতে পেরেছিলুম। কত নতুন বিষয় দেখা গেল।

৪ ডিসেম্বর, শনিবার স্যার জগদীশ বসুর সেক্রেটারি মিস্টার নাগের সঙ্গে Madelion দেখতে গিয়েছিলুম। বিকেলে Bastille দেখতে গেলুম।

যে ক-দিন আমরা প্যারিতে ছিলুম, রাত্রের ডিনার ম্যাডাম কার্পলের ওখানেই আমাদের খেতে হত—আমাদের মানে স্যার জগদীশ, লেডি বোস ও আমি।

৫ ডিসেম্বর, রবিবার Pantheon দেখতে গেলুম। দেখে বেশ আনন্দ পেলুম।

LaPantheon সুবিখ্যাত রোমান প্যান্থিয়নের অনুকরণে নির্মিত। লন্ডনের 'ওয়েস্ট মিনিস্টার এবির' ন্যায় ফরাসি জাতির বিখ্যাত লোকেদের সমাধি মন্দির। তাই এর নাম 'LaPantheon' হয়েছে।

৬ ডিসেম্বর, সোমবার ম্যাডাম ডেলমার ওখানে চা ছিল। ম্যাডাম ডেলমার কথা পূর্বে বলা হয়েছে। তিনি ফরাসি গান গাহিলেন ও আমি বাংলা গান 'শুধু যাওয়া আসা' গেয়েছিলুম।

৭ ডিসেম্বর, মঙ্গলবার Louvre -এ শিল্প মন্দির দেখতে গিয়েছিলুম। বড়ো বড়ো বিখ্যাত আর্টিস্টদের সারি সারি ছবি টাঙান ছিল। ভারতবর্ষে বড়ো বড়ো আর্টিস্ট আছেন, কিন্তু এরকম শিল্পমন্দির নেই।

৮ ডিসেম্বর, বুধবার পুনরায় Louvre-এ গিয়েছিলুম। এত বড়ো শিল্পমন্দির একদিনে দেখে শেষ করা যায় না। বিকেলের দিকে Musee de Guimet দেখতে গিয়েছিলুম। এর সেক্রেটারি হচ্ছেন ম্যাডমোজেল সুজান কার্পলে। এখানে Artficial Ruby (কৃত্রিম মাণিক) যা প্রথম তৈরি হয়েছিল তাও রাখা আছে।

৯ ডিসেম্বর, বৃহস্পতিবার রিমসের যুদ্ধেক্ষেত্র দর্শন। এখন Harp বা বীণা সব ছাড়লুম। এখন মহাযুদ্ধক্ষেত্র যা তোপ কামানের দ্বারা বিধ্বস্ত সেই যুদ্ধক্ষেত্র দর্শন করতে বের হলুম। সকাল ছ-টার সময় হোটেলের একজন Valet টিউব বা পাতাল রেলে করে Gare delest স্টেশনে নিয়ে গিয়ে ট্রেনে চড়িয়ে দিলে। যেমন চড়লুম অমনি ট্রেন ছাড়ল। Cook -এর লোক ওই ট্রেনে ছিল। রিমস-এ পৌঁছে 'কুক'রা মোটর বাস করে আমাদের যুদ্ধক্ষেত্রে নিয়ে যাবার বন্দোবস্ত করলে। আমরা সবশুদ্ধ এগারো জন ছিলুম। বাসটা শহরের ভিতর দিয়ে চলতে লাগল। কুকের গাইড আমাদের সব বুঝিয়ে দিতে লাগল। কী ভয়ানক যুদ্ধ। শহরের একটিও বাড়ি আস্ত ছিল না, কারো ছাত ভাঙা, কারোর দেয়াল ভাঙা, কোথাও সম্পূর্ণ ভূমিসাৎ হয়েছে, এই রকম ভীষণ ব্যাপার দেখা গেল। 'রিমস' -এর ক্যাথিড্রাল জগৎবিখ্যাত। সেখানে আগেকার রাজাদের রাজটীকা হত। সেই Cathedral বা গির্জাটিও চূর্ণ ও বিচূর্ণ। এই ক্যাথিড্রাল ভাঙাতে ফরাসিদের বুকে খুব আঘাত লেগেছিল। ক্যাথিড্রাল-এ যখন বোমা পড়ে কতকগুলি আহত জর্মান সৈন্য সেখানে ছিল, গলিত সীসা তাহাদের মধ্যে পড়াতে অনেকে পুড়ে মারা যায়।

রোম্যান অধিকারের পূর্বে রেমি রাজার রাজধানী ছিল, যাঁর নাম থেকে এই রিমস নামের উৎপত্তি। দশম শতাব্দীতে এই নগর সভ্যতা ও জ্ঞান-শিক্ষার কেন্দ্রস্থল

ছিল। রোম্যানদের সময়কার কতকগুলি 'জয়তোরণ' (Triumphal Arch) ও বিজয় স্তম্ভ (Monument) এখনো মজুত আছে। ৫ সেপ্টেম্বর, ১৯১৭ জার্মানরা এই নগর অধিকার করে। নগরের উপর গোলাগুলি বর্ষণ করেছিল আর বিখ্যাত Gothic Cathedral যা তেরশো শতাব্দীতে নির্মিত হয়েছিল এবং যা ফরাসি দেশের মধ্যে সর্বোৎকৃষ্ট বলে প্রসিদ্ধ তাও ধ্বংস করে দিয়েছিল। এ গির্জার মাথার উপর দিয়ে অনেক দুর্ঘটনা ঘটে গেছে। ১৪৫১ খ্রিস্টাব্দে অগ্নির দ্বারা একবার ছাত ও চূড়া ধ্বংস হয়। ১৮৭৫ খ্রিস্টাব্দে প্রায় বারো লাখ টাকা খরচ করে ইহার সংস্কার করা হয়। সেইসময় এই গির্জাটি নানারকম কারুকার্যের দ্বারা সুশোভিত হয়। এখানে রিমস নগরের প্রধান প্রধান বিশপদের মূর্তি খোদিত আছে ; আর যিশুখ্রিস্টের একটি সুন্দর প্রতিমূর্তি আছে। জর্মানরা রিমসকে যে তোপ দিয়ে 'বোম্বার্ড' করলে তার কারণ হচ্ছে যে উত্তর দিকের 'প্যারি'র পথ রোধ করা।

টিফিন খেয়ে বারোটার সময় রিমস-এর চতুপার্শ্বের স্থানগুলি দেখতে গেলাম। চারিদিকের গাঁ সব ভূমিস্যাৎ হয়ে গেছে। বড়ো বড়ো দু-একটা 'ট্রেঞ্চের' চিহ্ন রেখে দিয়েছে। এই ট্রেঞ্চগুলি এক একটি ছোটো পাতালপুরী বল্লেও চলে। এইখানে ২৬ এপ্রিল ১৯১৭ খ্রিস্টাব্দে দশ হাজার জর্মানকে ইলেকট্রিক যন্ত্রের দ্বারা হত্যা করা হয়। একটি চকহিলের নীচেতে গর্ত করে জর্মানরা একটি গুপ্ত প্রাসাদ তৈরি করেছিল। একদিন যখন তারা আমোদ আহ্লাদে মত্ত, ফরাসিরা হঠাৎ তাদের অস্তিত্ব জানতে পারলে এবং সঙ্গে সঙ্গে তাদের বিদ্যুৎ আঘাত করে মেরে দিলে। কী ভয়ানক ব্যাপার। স্বচক্ষে না দেখলে কেউ ভাবতে পারবে না কী সাংঘাতিক যুদ্ধ হয়েছিল। বড়ো বড়ো বাগানের গাছগুলো গোলাগুলি খেয়ে মরে কয়লার গাছ হয়ে দাঁড়িয়ে রয়েছে। কিমাশ্চর্য্যমতঃ পরং। মান মন্দির বা Observatory-র দূরবিন দিয়ে চাঁদের দিকে তাকালে যেমন বড়ো বড়ো গহ্বর দেখা যায়, তেমনি চারিপাশে পাহাড়গুলি তোপের আঘাতে ক্ষতবিক্ষত হয়েছে। দেখলে মনে হয়, যেন পুরাকালের দেবাসুরের যুদ্ধ এখানেই হয়েছিল। এই কয়লার গাছ ও পাহাড়গুলির সংস্কারের ভার ফরাসি কৃষকেরা ভয়ে নিতে চায় না। বড়ো বড়ো গোলাগুলি গাছে ও ভূমিতে এখনো আবদ্ধ আছে। সেগুলি সহসা ফেটে গিয়ে জীবন হানি করতে পারে। ফরাসি গভর্নমেন্ট স্বয়ং এই কাজ করতে বাধ্য হয়েছে। পুনঃ সংস্কারের জন্য টাকাও কম পায়নি। তাতে হিতে বিপরীতও হয়েছিল। এই টাকাটার আমদানি হওয়াতে ফরাসি France-এর দর কমে গিয়েছিল। খাদ্যদ্রব্য তৎপরিমাণে মহার্ঘ্য হয়েছিল।

ফরাসিরা জর্মানদের কী ভয়ানক শত্রু ভাবে দেখে তা ধরা যায় না। বলাবাহুল্য এই যুদ্ধেতে ফরাসিরাই বেশি ক্ষতিগ্রস্ত হয়েছিল। ইংরেজদের তত ক্ষতি হয়নি। অথচ যুদ্ধেতে ইংরেজদের লাভ বিশেষ হয়েছে।

আমরা যে এগারোজন যুদ্ধক্ষেত্র দেখতে গিয়েছিলুম তার একটা তালিকা দিচ্ছি। দু-জন ফরাসি ও তাহাদের স্ত্রী আমাদের সঙ্গে ছিল। তাছাড়া একজন ইংরেজ ও চারজন আমেরিকান ও আমি একমাত্র বাঙালি ছিলুম। Cook-এর পরিদর্শককে নিয়ে সবশুদ্ধ এগারোজন।

যুদ্ধক্ষেত্র থেকে ফেরবার সময় ফরাসি ও আমেরিকান যাত্রীদের মধ্যে একটি ভয়ানক তর্ক আরম্ভ হল। ফ্রেঞ্চরা আমেরিকানদের বলতে লাগল, যে আমরা খালি লড়াই করেই মরলুম, কিন্তু লাভ বড় একটা হল না। লাভ যা কিছু ইংরেজরাই করলে আমরা কী পেলুম? ইংরেজরা তো জর্মানি কলোনিগুলো সব দখল করে নিলে। আমরা ফাঁকি পড়লুম। ওদের কলোনি আছে, ওদের নৌ-বল আছে, তাই ওরা গর্ব করে বলে, আমাদের জন্যই তো যুদ্ধে জয় হল, লাভ করবো না? আমেরিকানরা যুদ্ধে যোগ দিয়েছিল বটে, কিন্তু শেষকালে—যুদ্ধ জয়ের কিছু পূর্বে। এখন তারা Versailles এর সন্ধিতে দস্তখত করতে ইতস্তত করছে। হায় হায় আমরাই খালি দুঃখের ভাগী হলুম। এই একশত বৎসরের ভিতর পাঁচবার জর্মানরা আমাদের আক্রমণ করলে। এখনো যুদ্ধ হেরেও বলছে 'আমাদের একটু মাথা তুলতে দাও আবার তোমাদের দেখে নেব।' আমাদের দেখছি কোনো বন্ধুবান্ধব নেই। সত্য যদি তারা কখনো আমাদের ফের আক্রমণ করে, তখন কি আমাদের কেউ সাহায্য করতে আসবে? তখন আমরা কী করবো?

আমেরিকানরা বলে উঠলেন, 'ভয় কী ভগবান আছেন। ঈশ্বরের উপর বিশ্বাস রাখো, তিনিই তোমাদের রক্ষা করবেন। তিনিই অসহায়ের সহায়।'

তখন সে ফরাসিটি উত্তেজিত হয়ে গর্জে বলতে লাগলেন, 'হ্যাঁ, হ্যাঁ, বলতে খুব সহজ ঈশ্বরের উপর বিশ্বাস রাখো। ঈশ্বরের উপর বিশ্বাসেই যদি কাজ চলত তাহলে সৈন্য সামন্তের প্রয়োজন হত না। আমি বলছি আমাদের কিছু যদি না দেওয়া হয় 'আমি নাস্তিক হয়ে পড়ব'। আমার ভয় হল ওদের মধ্যে একটি দ্বন্দ্বযুদ্ধ না হয়। তর্কটা মাত্রা ছাপিয়ে উঠেছে। আমি একজন ভারতবাসী এই সব দেখছি—এরকম তর্ক হতে হতে হাতাহাতি না হয় তাই ইংরেজ যাত্রীটি আমেরিকানের পিছনে এসে বসলেন, আর তাঁর কাঁধ চাপড়ে থামিয়ে দিলেন। সঙ্গে সঙ্গেই আমাদের বাসের একটা 'টায়ার' বজ্রনাদ করে ফেটে গেল। স্টেশন এখনো দেড়

মাইল দূরে। ট্রেন ছাড়বার বেশি দেরি নাই। আমরা তখন সকলে কুইক মার্চ করে স্টেশনে এসে পৌঁছলুম। ট্রেন তো এসে পৌঁছল। স্টেশনে চা খেয়েই ট্রেনে চড়লুম। রাত্রি সাড়ে আটটায় প্যারীর হোটেলে ফিরে এসে ডিনার খেয়ে শুয়ে পড়লুম।

# গ. মহাযুদ্ধের পর 'প্যারী' নগরীতে

১০ ডিসেম্বর, শুক্রবার আবার 'লুভ্‌র' (Louvre) দেখতে গেলুম। লুভ্‌র কি একদিনে শেষ করা যায়?—পিকচার গ্যালারিতে (Picture Gallery) দেখলুম 'রুবেন্স' (Rubens), 'র‍্যাফেলস্' (Raphaels), 'কোরো' (Corot) 'ডেশ' (Deschamps), 'ভ্যাচি' (Vinci) ইত্যাদি বিখ্যাত শিল্পকার বা Artists দের বড়ো বড়ো ছবি—সে সব চমৎকার। আমাদের দেশে কেউ শিল্পানুরাগী মহৎলোক এই রকম একটি চিত্রশালা খোলেন তো দেশের মহোপকার হয়।

১১ ডিসেম্বর, শনিবার, 'ফন্টেন ব্লো' দেখতে গেলুম। কুক কোম্পানিরা আমাদের মোটর বাস দিয়েছিল। তাতে আমরা এগারোজন ছিলুম। এই এগারোজনের মধ্যে 'আইল অব ম্যান' (Isle of man) থেকে দুজন ইংরেজ মহিলা—মা ও তার মেয়ে ছিলেন। তাঁরা আমাকে তাঁদের সঙ্গে আলাপ হবার পর কফি খাওয়ালেন। আমাদের গাইড্ বা পথপ্রদর্শক একজন 'স্কচম্যান' (Scotchman) ছিলেন।

এই 'ফন্টেন ব্লো' (Fontaine Bleau) নামের উৎপত্তি সম্বন্ধে একটি কিংবদন্তি আছে—'ফরাসি সম্রাট নবম লুই অত্যন্ত শিকারপ্রিয় ছিলেন। একদিন দলবল নিয়ে এই 'ফন্টেন ব্লো'র জঙ্গলে শিকার করতে আসেন। কিন্তু তিনি ও তাঁহার সঙ্গীরা ইতস্তত বিক্ষিপ্ত হয়ে পড়েন। সঙ্গীদের খুঁজতে খুঁজতে তিনি অত্যন্ত পিপাসা-ক্লান্ত হন কিন্তু কোথাও জলাশয়ের চিহ্নমাত্র নেই। শেষে অনেক অন্বেষণের পর একটি নির্ঝরিণী দেখতে পেলেন, এর জল অতি সুস্বাদু ও কাক-চক্ষুর ন্যায় উজ্বল। তিনি সেই জল পান করে চিৎকার করে বললেন 'কেল ফন্টেন ড বেল ও' (Quelle Fontaine de belleeau) কী সুজলা নির্ঝরিণী! এবং তার পরই এইখানে সম্রাট নবম লুই একটি দুর্গ স্থাপন করলেন। নাম দিলেন 'ফন্টেন ড

বেলও' (Fontaine de belleeau) Fountion of beautiful water. তারপর এখন সেই 'ফন্টেন ড বেলওই 'ফন্টেন ব্লো' নামে পরিণত হয়েছে।

এখানে শিশু 'নেপোলিয়ঁ- বোনাপার্ট' যে দোলনায় ঘুমুতেন সে দোলনা এখনও রক্ষিত আছে। 'ফন্টেন ব্লোর' সঙ্গে ফরাসি দেশের অনেক ঐতিহাসিক ঘটনা জড়িত আছে। সে সব লিখিয়া প্রবন্ধের কলেবর বৃদ্ধি করতে চাইনে। তবে 'ফন্টেন ব্লো'র বিখ্যাত 'ফরেস্ট' বা বন সম্বন্ধে দু-এক কথা না বল্লে চলে না। এই সব বন ভারতবর্ষের 'তরাই' (Terai)-এর জঙ্গলের মতো নয়, কিন্তু সুশোভন বৃক্ষাদির দ্বারা পূর্ণ। ফরাসি দেশের মধ্যে এমন সুন্দর জঙ্গল নেই বল্লেই চলে। কত পুরুষ জন্মাল ও লোপ পেল তখন থেকে আজ পর্যন্ত বিখ্যাত বিখ্যাত প্রাকৃতিক দৃশ্য আঁকিয়েরা এখানে এসে ছবি আঁকেন ; এই জঙ্গলটি উহাদের বড়োই প্রিয়। 'ফন্টেন ব্লো' প্যারী নগর হইতে চল্লিশ মাইল দূরে অবস্থিত।

১২ ডিসেম্বর, রবিবার নেপোলিয়াঁ-র 'টুম্ব' বা সমাধি স্থান দেখতে গেলুম। সে স্থানটিকে 'এ্যাঁভালিদ' (Invalides) বলে। 'এ্যাঁভালিদ'-এ সৈন্যদের 'ব্যার্যাকস' (Barracks) আছে। এই ব্যার্যাকস-এর মধ্যে 'রয়েল শ্যাপেল' (Royalechapelle) বা রাজ গির্জা অবস্থিত। 'সেন্ট হেলেনা' থেকে নেপোলিয়ানের কবর এখানে স্থানান্তরিত করা হয়েছে। এই রাজ গির্জাটি আগে ফরাসি সম্রাটদিগের উপাসনার স্থান ছিল। এক্ষণে ইহা নেপোলিয়ানের সমাধি স্থানে পরিণত হয়েছে। একটি প্রকাণ্ড গম্বুজ আছে ; সেই গম্বুজের ভিতরে রাজ গির্জা ; তাহার মেঝের কয়েক ফিট নীচে নেপোলিয়নের কবর রাখা আছে। আর এর চারপাশে তাঁরি 'বিজয়লক্ষ্মী' মর্মর প্রস্তরে নির্মিত রয়েছে। ইউরোপের যুদ্ধে তিনি যে সকল পতাকা জয় করেছিলেন সে সকলও দেয়ালের চারিদিকে রক্ষিত আছে। একটি গোলাকার 'ব্যালাস্টেড' বা বারান্ডা আছে। কবর দেখতে গেলে সেই বারান্ডার রেলিং-এ ঝুঁকে মাথা নীচু করলে তবে কবর দেখতে পাওয়া যায়। যখন 'সেন্ট হেলেনা' থেকে তাঁর দেহ আনা হয় তখন বড়ো বড়ো 'আর্কিটেক্টদের' তাঁর কবরের নক্সা করতে হুকুম দেওয়া হয়। তাঁহারা ভিন্ন ভিন্ন নক্সা করেন। কেউ Obelisk কেউ বা উচ্চ মনুমেন্ট প্রেরণ করেন। কিন্তু কাহারো নক্সা মনোনীত হল না। শেষে একজন স্বদেশি প্রিয় 'ফরাসি আর্কিটেক্ট' নাম 'ভিকঁন্টে' এই নতুন নক্সা প্রেরণ করেন। তাঁকে জিজ্ঞাসা করা হল এই নক্সার মতলব কী? তিনি গম্ভীর স্বরে বলেন 'যখন সম্রাট-নেপোলিয়ন জীবিত ছিলেন তখন জগতের সমস্ত জাতিই তাঁর পায়ে মাথা অবনত করিত ; এখন তাঁর মৃত দেহকেও যাতে সকলে মাথ নুইয়ে সম্মান

দেয় তাহারই জন্য আমার এই নক্সা'। ১২ ডিসেম্বর, রবিবার আমি মাথা অবনত করে মহা সম্রাট ও মহাযোদ্ধা 'নেপোলিয়ঁ'র কবর দেখলুম। এই মহাপুরুষের অন্তিম দশা স্মরণ করে কার চোখে না জল আসে!

১৩ ডিসেম্বর, সোমবার, 'ব্রিটিশ কন্সালের' ওখানে আমার 'পাসপোর্ট' দেখিয়ে জিজ্ঞাসা করলুম এই 'পাসপোর্টেই আমি লন্ডন ফিরে যেতে পারব? কোনও গোলমাল হবে না তো?' তিনি বললেন যে 'এই পাসপোর্টেই চলবে।'

মিসেস সরোজিনী নাইডু, মিসেস ফারেল নাম্নি একজন মহিলার কাছে পরিচয় পত্র দিয়েছিলেন। এই মহিলাটি শ্রীমতী নাইডুর কবিতায় সুর বসিয়েছিলেন ও স্বরলিপি করেছিলেন। বিকেলে তাঁর সঙ্গে দেখা করতে গেলুম। সেখানে মি. সিমসন বলে একটি ভদ্রলোক উপস্থিত ছিলেন। তিনি মিসেস 'ফারেলের সুর দেওয়া ও 'হারমনাইজ' করা শ্রীমতী নাইডুর দু-একটি কবিতা গান করে আমায় শোনালেন ও চা খাওয়ালেন। যদিও বাঙালি লেখিকা, কিন্তু কথাগুলি ইংরেজি যখন, তখন তার উপযুক্তই সুর হয়েছিল। আমাদের ভারতবর্ষের গানে যেমন 'মেলোডি' থাকে ইংরেজদের গানে তেমনি 'হারমনি'ই বেশি থাকে, ইহারও তাই ছিল।

১৪ ডিসেম্বর, মঙ্গলবার এবার আমি স্মৃতিপুঞ্জ নিয়ে 'প্যারি' নগর ছাড়লুম। সকাল দশটার সময় ট্রেনে উঠলুম, সন্ধ্যার সময় লন্ডনে 'ভিক্টোরিয়া' স্টেশনে এসে পৌঁছলুম ও আমার লন্ডনে যেখানে বলা ছিল সেইখানে গেলুম। এসেই দেখি কতকগুলি চিঠি আমার নামে রয়েছে। তার মধ্যে একখানি মিসেস মরউডের কাছ থেকে এসেছিল। তিনি আয়ারল্যান্ডের উত্তরে 'বেলফাস্ট' নগর থেকে লিখছেন—'তুমি লন্ডন পর্যন্ত এসেছ, এখানে এসে আমার সঙ্গে না দেখা করে গেলে ভারি দুঃখিত হব।' আমি মনস্থ করলাম দেখা করেই যাব। কারণ আমার আয়ারল্যান্ডের Capital ডাবলিন নগরের 'রাথফারনাম কনভেন্ট' দেখতে বড়োই আগ্রহ ছিল। আমার যেখানে প্রথম হাতে খড়ি হয় 'লৌরেটো কনভেন্ট', ইহা আয়ারল্যান্ডের 'রাথফারনাম্ কনভেন্টে'রই branch বা শাখা। এই অবসর বুঝে আমি একেবারে তারপর দিনই সকালবেলায় মেসার্স টমাস কুক এর ওখানে গিয়ে 'বেলফাস্টের' টিকিট কিনে নিয়ে এলুম। আমি 'হেশ্যাম' হইতে 'বেলফাস্টের' টিকিট নিলুম। এখানে যেতে গেলে 'বারমিংহাম্', লিডস', 'শেফিল্ড' ইত্যাদি হয়ে যেতে হয়। বেলা তিনটার সময় 'সেন্টপ্যানক্রাস' স্টেশন থেকে ছাড়লুম, রাত দশটার সময় হেশ্যাম-এ গিয়ে পৌঁছলুম। সেখানে কাস্টমস ইনস্পেকসানের একটু কড়াকড়ি ছিল। আমার বাক্স প্যাঁটরা খুলে দেখলে কোথাও অস্ত্রশস্ত্র লুকিয়ে রেখে

নিয়ে যাচ্ছি কিনা। কিন্তু ওদের বৃথা পশুশ্রম হল, কিছুই পেলে না। আবার গুছিয়ে বন্ধ করে 'লন্ডন ডেরি' স্টিমারে ওঠা গেল। রাত এগারোটায় স্টিমার ছাড়ল। দিব্যি ঘুম দিলুম। শেষে বেলা দশটার সময় আইরিশ চ্যানেল পার হয়ে বেলফাস্টে পদার্পণ করলুম। দূর থেকেই কর্নেল মরউড ও তাঁর দুই ছেলে, উইলিয়ম বছর এগারো ও জেমস বছর আট, দাঁড়িয়ে। আমি দূর থেকেই চিনেছিলুম। একটি ব্রুহ্যাম গাড়ি করে তাঁর বাড়িতে গিয়ে ওঠা গেল।

এখন যাঁদের বাড়িতে আমি অতিথি তাদের সম্বন্ধে কিছু বলা দরকার—কর্নেল 'মরউড' একজন আইরিশ I.M.S. ডাক্তার। তাঁর স্ত্রী হচ্ছেন আমেরিকান। ক্যালিফোরনিয়ার মেয়ে, 'টুরিস্ট' পার্টির সঙ্গে আসেন ; তারপর ডাক্তারটির সঙ্গে বিয়ে হয়। বিয়ে হয়ে ভারতবর্ষে এসে শাজাহানপুরেই বেশিদিন ছিলেন তারপর বেনারসে বছর দু-তিন থেকে পেন্সন নিয়ে আয়ারল্যান্ডে এই বাড়ি কিনে বসতি করেন। বাড়ির নাম 'মেলোনপার্ক' ; বেশ সামনে ছোটোখাট ফুলের বাগান সুশোভিত, এমন কী ডিসেম্বর মাসের শেষে গেছি তখনো গাছে গোলাপ দেখেছি ও সব গাছের পাতাও আছে. আমাকে দেখে গৃহিণী তো খুব খুশি। তিনদিন ছিলুম, রোজই তাঁর বন্ধুদের নিমন্ত্রণ করেছিলেন ; শুধু আইরিশ না আমেরিকানদেরও—তার ভিতর 'এমেরিকান কনসাল ফর আইয়ারল্যান্ড' ছিলেন। আমার দুর্ভাগ্যবশত 'ডবলিন' এ যাওয়া ঘটে উঠল না—যদিও বেলফাস্ট থেকে মোটরে মোটে ছয় ঘণ্টার রাস্তা। সে সময় বিদ্রোহীদের জন্য 'বেলফাস্টে' কারফিউ ছিল। মানে সন্ধ্যে ছ-টার পর আর রাস্তা ঘাটে কারোর বেরোবার হুকুম ছিল না। আর 'ডাবলিনের' তো কথাই নেই ; বিশেষত ক্যাথলিকদের 'কনভেন্ট' সব পুড়িয়ে ছারখার করছিল। সেই জন্য কর্নেল ও মিসেস মরউড কিছুতেই আমার যাওয়া সম্বন্ধে রাজী হলেন না। বল্লেন তোমাকে হয়তো ইচ্ছে করে তারা মারবে না কিন্তু গোলাগুলি যখন ছোড়ে তখন দৈবাৎ এসে তো লাগতে পারে। কাজেই আমার আর যাওয়া হল না সেই দিন। আবার ক্রিস্টমাস—তাই।

খ্রিস্টমাস-উপহার আমার লেখা 'অরিয়েন্টাল পার্লস' নামক গল্পের বই কিনে, আমাকে দিয়ে তাতে লিখিয়ে বিতরণ করেছিলেন। আমি ২৬ ডিসেম্বর লন্ডনে ফিরবো বলে তিনি এক্সমাস দিনে ও তারপর দিনে কতকগুলি বন্ধুদের নিমন্ত্রণ করেছিলেন কিন্তু লন্ডনে আমাকে কার্যোপলক্ষে ২৪ মানে এক্সমাস ইভে সন্ধ্যে সাতটার সময় বেলফাস্ট ছেড়ে যেতে হয়েছিল, সেদিন বড়োদিনের ছুটি বলে মোটে একটা ট্রেন ছিল। সেই জন্য বসে বসে 'লিডসে' একটা ট্রেন ধরলুম সেটা

সন্ধ্যে সাতটায় 'পেনক্রাস' স্টেশনে এসে পৌঁছাল। সেখানেও গাড়ি বা ট্যাক্সি কিছু পাইনে, শেষে অনেক কষ্টে একটা গাড়ি পাওয়া গেল, বাড়ি পৌঁছতে সন্ধে সাড়ে আটটা হল। বেলফাস্টের সঙ্গে ও কলকাতার সঙ্গে একরকম তুলনা করা যেতে পারে। কলকাতায় যেমন মাড়োয়াড়ি, গুজরাটী, ইহুদি ও ইংরেজ জাতিরা কলকারখানা ও ব্যবসা একচেটে করে নিয়েছে—যেন কলকাতা বাঙালিদের নয়। তেমনি বেলফাস্টে এত স্কচমেন ও ইংলিশম্যান কলকারখানা ও ব্যবসাদি করে সমৃদ্ধশালী হয়েছে, খাস আইরিশবাসীদের স্থান প্রায় নেই বল্লেই হয়।

## ৩. সুদক্ষিণা দেবীর অভিভাষণ

# স্ত্রীজাতির উন্নতি বিষয়ে কথা

বিগত ১৯ এপ্রিল উক্ত সভার বার্ষিক অধিবেশন এলাহাবাদে হইয়াছিল। সাজাহানপুরের পরলোকগত শ্রদ্ধেয় জ্বালাপ্রসাদ মহাশয়ের পত্নী শ্রীমতী সুদক্ষিণা দেবী সভানেত্রীর আসন গ্রহণ করিয়াছিলেন। ইনি মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের পৌত্রী এবং ˚হেমেন্দ্রনাথ ঠাকুরের কনিষ্ঠা কন্যা। সভায় গণ্যমান্য অনেক সভ্য ও মহিলা উপস্থিত ছিলেন। অস্পৃশ্য-জাতিসমস্যা, শুদ্ধি, জাতিভেদ, অল্পবয়সে বিবাহ, বিধবাবিবাহ ও পর্দা এই কয়েকটি বিষয় লইয়া আলোচনা হয়। জাতির উত্থানের সঙ্গে এই কয়েকটির যে বিশেষ ঘনিষ্ঠতা আছে, তাহা বলা বাহুল্যমাত্র। উক্ত সভায় যে মন্তব্য স্থির হয় তাহা বাস্তবিকই প্রশংসনীয়। পরিশেষে সভানেত্রী যে বিনয়পূর্ণ সারবান অভিভাষণ পাঠ করেন তাহা বিশেষ হৃদয়গ্রাহী হইয়াছিল। আমরা তাহার সারাংশ নিম্নে প্রকাশ করিলাম। তিনি বলেন—

**'আমি সভানেত্রীপদের সম্পূর্ণ অযোগ্য হইলেও আপনারা যখন আমাকে সভানেত্রী নিয়োগ করিয়া আমার ভিতর দিয়া সমগ্র স্ত্রীজাতিকে সম্মান দিতে উদ্যত, তখন আপনাদের এ প্রস্তাব প্রত্যাখ্যান করিবার উপায় দেখি না। কিন্তু তাহা হইলেও আজ আমি আপনাদিগকে শিক্ষা দিতে আসি নাই, শিক্ষা লাভ করিতে আসিয়াছি। আমার কথা এই—সামাজিক উন্নতি বলিলে পুরুষজাতি ও স্ত্রীজাতি উভয়েরই উন্নতি বুঝায়। একটিকে ছাড়িয়া অপরটিকে ধরিলে চলিবে না। এই দ্বিবিধ উন্নতি পরস্পর অভিন্ন হইলেও আজ আমি স্ত্রীজাতির উন্নতির সম্বন্ধে কয়েকটি কথা বলিব। প্রকৃতপক্ষে স্ত্রীজাতি আমরা, এদেশে দুটি পর্দার মধ্যে অবস্থান করি ; একটি দৈহিক পর্দা অপরটি মানসিক পর্দা। প্রথম পর্দা আমাদিগকে জানানার আঙ্গিনার ভিতরে অবরুদ্ধ করিয়া রাখিয়া দেয়। দ্বিতীয় পর্দা আমাদিগকে অজ্ঞান-**

অন্ধকারের মধ্যে প্রছন্ন করিয়া রাখে। বলিতে কী, এই দ্বিতীয় পর্দা প্রথম পর্দা অপেক্ষা ভীষণতর। এই অবরোধ প্রথা উন্নতির বিশেষ প্রতিরোধক। ইহা আমাদিগকে বাহিরের আলোক ও বায়ু হইতে বঞ্চিত করিয়া রাখে। এই অবরোধ প্রথা স্বাস্থ্য ও বললাভের বিরোধী। ইহা আমাদের ঔৎসুক্যকে প্রদমিত করে, ভূয়োদর্শনের পথকে রুদ্ধ করিয়া দেয়। ইহারই কারণে কুসংস্কার ও অজ্ঞানতার চাপ রহিয়া যায়, সমাজের উপরে স্ত্রীজাতিকে স্নিগ্ধ ও পবিত্র ভাব প্রতিফলিত করিবার অবসর দান করে না। অন্যদিকে পুরুষ জাতির সমক্ষে পাপের পথ, কলঙ্কের পথ উন্মুক্ত হইয়া থাকে। পর্দারই কারণে অজ্ঞতাবশত অপরিমিত ব্যয় সংসারকে উৎসন্ন করিয়া দেয়। নিরক্ষর অবলাদিগকে পর্দারুদ্ধ স্ত্রীজাতিকে পাইলে তাহার কর্মচারীবৃন্দ দুই হস্তে লুণ্ঠন করিবার ও প্রতারণা করিবার শুভসুযোগ প্রাপ্ত হয়। এইরূপে কত পরিবারের সর্বনাশ সংসাধিত হইয়াছে। যে পরিবারের ভিতরে নানাকারণে পর্দা প্রথা বিদূরিত করা অসম্ভব—সেখানে জানানা-শিক্ষা প্রবর্তন করিলেও কতক পরিমাণে কুসংস্কার ও অজ্ঞানতা বিদূরিত হইতে পারে। আমরা স্ত্রীজাতির অন্তর্গত ; পরস্পরের প্রতি আমাদের দায়িত্ব আছে। আমাদিগকে নিশ্চেষ্ট হইয়া থাকিলে চলিবে না, জ্ঞানের বর্তিকা ধারণ করিয়া আমাদিগকে নগর ও গ্রামের মধ্যে অসহায় ও দরিদ্রের ঘরের মহিলাগণের মধ্যে শিক্ষাদানের ব্যবস্থা করিতে

বালিকাগণের মধ্যে শিক্ষাবিস্তারের আর একটি বাধা আছে। বিবাহ হইলেই কন্যাগণ পরগৃহে গমন করে। এরূপ অবস্থায় তাহাদের জন্য অর্থব্যয়ের সার্থকতা অনেকে স্বীকার করেন না। তাঁহারা বলেন যে, পুত্রকে শিক্ষা দিলে সে ভবিষ্যতে কৃতী হইবে এবং সংসারে অর্থাগম হইবার সুবিধা হইবে ; বিবাহের সময়ও যথেষ্ট পাওয়া যাইবে। কিন্তু কন্যাকে শিক্ষাদান করিলে নিজ সংসারের কোনো ফলোদয় হইবে না ; এইরূপ সিদ্ধান্ত করিয়া অনেকে কন্যাগণকে ব্যয়সাধ্য শিক্ষাদান করিতে সংকুচিত। সংসারে পুত্র জন্মিলে পিতামাতা আনন্দিত হন, কিন্তু কন্যা জন্মিলে বিষাদের ভাব পরিলক্ষিত হয়। এদেশে লোকে কন্যা চায় না, পুত্র চায়। কিন্তু ইংলন্ডের ভাব ঠিক তার বিপরীত। ইংরেজিতে একটি কবিতা আছে, তাহার অর্থ এই যে, 'আমার পুত্র, আমারই পুত্র, যে পর্যন্ত না তাহার বিবাহ হয় ; কিন্তু আমার কন্যা, সে আমারই কন্যা, যতদিন সে জীবিতা থাকে।'

কিন্তু প্রকৃত শিক্ষা ইহার মীমাংসা আনিয়া দেয়। কন্যাগণকে সুশিক্ষিত করিবার জন্য সময়ের আহ্বান আসিতেছে। স্ত্রীজাতির ভিতরে সাড়া পড়িয়া গিয়াছে। তাহারা

সেকালের মতো রুদ্ধ ও আবদ্ধ হইয়া থাকিতে চাহে না। তাহারা বাহিরে আসিবার জন্য ব্যাকুল ; তাহারা তাহাদের স্বামী, তাহাদের ভ্রাতা তাহাদের পুত্রগণের সহিত মিলিত হইয়া বাহিরের বড়ো বড়ো কর্তব্য-সাধনের জন্য সমুৎসুক ; তাহাদিগকে শিক্ষা হইতে বহির্জীবন হইতে বঞ্চিত করিয়া রাখো, দেখিবে জাতির অর্ধেক জীবন বিশুষ্ক হইয়া পড়িবে। প্রত্যেক মিউনিসিপ্যালিটির কর্তব্য রমণীদিগকে শিক্ষাদান করিবার জন্য অগ্রসর হওয়া ও তাহার বিশেষ ব্যবস্থার দিকে লক্ষ রাখা।

বিবাহে পণপ্রথা স্ত্রীশিক্ষার আর একটি অন্তরায়। পুত্রের বিবাহে কন্যার অভিভাবকের উপর যেরূপ পেষণ চলিতেছে, তাহাতে বিবাহ ব্যয় সঙ্কুলানের জন্য অর্থ-সঞ্চয়ের আকাঙ্ক্ষা প্রবল হইয়া উঠিতেছে। পিতার কন্যাকে সুশিক্ষিত করিবার উপযোগী অর্থসামর্থ ক্ষীণ হইয়া পড়িতেছে। যাঁহারা পণের চাপে নিষ্পিষ্ট হইয়া বাধ্য হইয়া সুপাত্র সংগ্রহের জন্য অন্য জাতিতে বিবাহ দিতে বা কুলশীলের গণ্ডি প্রশস্ত করিয়া লইতে প্রস্তুত, তাঁহাদের ঈদৃশ আচরণের নিন্দা করা যাইতে পারে না, বরং প্রশংসা করিতে হয়।

এই পণপ্রথার আর একটি কারণ আমার মনে হয়, কন্যা সম্বন্ধে দায়াধিকারের অসমীচীন ব্যবস্থা। হিন্দুর ব্যবস্থা অনুসারে পুত্র সত্ত্বে কন্যা একটি পয়সাও পিতৃধনের উত্তরাধিকারী নহে। যে পর্যন্ত এই আইনের সংশোধন না হয়, ততদিন পণপ্রথা কমিবার সম্ভাবনা অল্প।

অল্পবয়স্ক কন্যার বিবাহ দান আর একটি অনিষ্টকর প্রথা। ইহার ফলে পুত্রকন্যাগণ জীর্ণ ও শীর্ণ হইয়া পড়িতেছে। আজ যদি ইংরেজরাজ এদেশ ছাড়িয়া চলিয়া যান, তখন আর একটি সবল ও দুদ্ধর্ষ জাতির আক্রমণ হইতে আত্মরক্ষা করা আমাদের পক্ষে কঠিন হইবে। যদি আমরা সবল সন্তান দেখিতে চাই, বিবাহের বয়স বর্ধিত করিতে হইবে। শাস্ত্রানুশাসন বা লোকাচার-ভয়ে এত ভীত হইলে চলিবে না। এদেশের প্রায় চার কোটি অসহায়া স্ত্রীলোক রহিয়াছেন, যাঁহারা একরূপ অনশনে জীবনযাত্রা নির্বাহ করিতেছেন এবং অভাবের তাড়নে নিতান্ত অসময়ে তাঁহাদের পুত্র কন্যার বিবাহ দিতে বাধ্য হইতেছেন।

বাল্যবিবাহজনিত বালবিধবার সংখ্যা এদেশে অল্প নহে। একটু অধিক বয়সে বিবাহ দিলে বালবিধবার শোচনীয় দৃশ্য আমাদিগকে দেখিতে হইত না। নয় বা দশ বৎসরের কিংবা তাহা অপেক্ষাও অল্পবয়সের বিবাহ এদেশে যথেষ্ট রহিয়াছে। অনেক সময়ে কুলীন ব্রাহ্মণের ভিতরে অশীতি বর্ষীয় বৃদ্ধের সহিত বালিকা কন্যার পরিণয় হয়। বাল্যবিবাহ রোধ করো, বালবিধবার সংখ্যা কম হইয়া আসিবে,

পতিতার সংখ্যা হ্রাস পাইবে। যাহারা পদস্খলিত হইয়া পড়িয়াছে, তাহাদিগকে রক্ষা ও আশ্রয়দান করিবার জন্য আশ্রম স্থাপন করিতে হইবে এবং জীবিকানির্বাহের জন্য তাহাদিগকে শিল্পশিক্ষার ব্যবস্থা করিতে হইবে। আমরা যদি অন্য উপায়ে বালবিধবার জীবিকার ব্যবস্থা করিয়া দিতে পারি, পতিতার সংখ্য হ্রাস হইয়া যায়।

স্বামী জীবিত থাকুন আর মৃতই হউন, তাঁহার প্রতি ঐকান্তিক নিষ্ঠা হিন্দু-স্ত্রীর অনন্য সাধারণ সৎগুণ। এই কারণেই বিধবাবিবাহ এদেশে প্রীতির চক্ষে পরিলক্ষিত হয় না। বিধবাবিবাহের যে আইন বিধিবদ্ধ আছে তাহার ভিতরে ত্রুটি রহিয়া গিয়াছে ; কেন না, এই আইন অনুসারে বিধবা পুনর্বিবাহকালীন তাঁহার পূর্ব স্বামীর পরিত্যক্ত সম্পত্তি হইতে বঞ্চিত হন। এতৎ সম্বন্ধে প্রচলিত আইন পরিবর্তিত হওয়া আবশ্যক।

এখানে ইহাও উল্লেখযোগ্য যে, যে-সমস্ত স্ত্রীলোক কলকারখানা ও খনি প্রভৃতির ভিতরে কার্য করিয়া জীবিকানির্বাহ করে ও ঈদৃশ কার্য করিতে গিয়া কেবলমাত্র তাহাদের নিজেদের স্বাস্থ্যহানি হয়, তাহা নহে, তাহাদের সন্তান-সন্ততিও হীনবীর্য হইয়া পড়ে। অবশ্য সমাজ-সংস্কারকের হস্তে ইহার ততটা প্রতিবিধান হইতে পারে না, রাজার আইনে যতটা প্রতিকার হওয়া সম্ভবপর।

জাতির অস্পৃশ্যতা সম্বন্ধে যতই শুনি, ততই লজ্জায় মস্তক অবনত হইয়া যায়। এই অস্পৃশ্যতা লইয়া ট্রাভাঙ্কুর অঞ্চলের যে কাহিনি সংবাদপত্রে বাহির হইতেছে, যাহারা অস্পৃশ্য তাহাদের প্রতি উচ্চজাতীয় হিন্দুর বীভৎস ব্যবহারের যে চিত্র প্রকাশ পাইতেছে, তাহাতে কবি Wordsworth -এর মানুষের প্রতি অমানুষোচিত আচরণ—এই কথাই মনে পড়িয়া যায়। তাহারা আমাদেরই ভ্রাতা অথচ দেবমন্দিরে যাইবার তাহাদের অধিকার নাই, রাজার রাজপথে বেড়াইবার তাহাদের স্বাধীনতা নাই! আমাদের ধারণা যে, তাহারা আমাদিগকে স্পর্শ করিলেই আমরা অপবিত্র হইয়া যাইব! এমনকি, তাহারা আমাদের ২০/২৫ ফুট এবং কোনো কোনো অস্পৃশ্য জাতি আমাদের ৪০/৫০ ফুটের মধ্যে আসিলেই তাহারা আমাদিগকে অপবিত্র করিয়া দিবে। এই অস্পৃশ্য ভাব এই কুসংস্কার দূর করিবার একমাত্র উপায় সাধারণের অর্থে পরিপুষ্ট বিদ্যালয়ে জাতিনির্বিশেষে সকলকে প্রবেশ অধিকার প্রদান করা। হিন্দু বালকদিগের সহিত এইরূপ মিলিত হইতে দিলে ক্রমে ক্রমে অস্পৃশ্যভাব বিদূরিত হইয়া যাইবে।

হিন্দু-মুসলমান মিলন চেষ্টার ভিতরে কতক পরিমাণে রাজনৈতিক ভাবের সংমিশ্রণ থাকিলেও, আমরা বলি, পরস্পরের মেলামেশার জন্য সভাসমিতিতে

ক্রীড়াশালা প্রতিষ্ঠিত হউক। যে-সকল জনপদে হিন্দু-মুসলমানের বাস, সেখানে উভয়জাতির লোক লইয়া মধ্যস্থ সভা বিগঠিত হউক, পরস্পরকে সম্মান করিতে এবং পরস্পরের ধর্মের উৎসবকে উদারভাবে নিরীক্ষণ করিবার ভাব জাগিয়া উঠুক। সভাসমিতিতে কেবলমাত্র প্রস্তাব উপস্থিত ও তাহা সর্বসম্মতিক্রমে গ্রহণ করিবার অভিনয় করিলে চলিবে না, কিন্তু প্রকৃত আন্তরিকতার সহিত পরস্পরের মিলন চেষ্টায় হাতেকলমে প্রবৃত্ত হইতে হইবে, পরস্পরের প্রতি সহানুভূতির ভাবকে জাগাইয়া তুলিতে হইবে। ইহার জন্য কার্যকর সভার প্রয়োজন। ইহাই আমার শেষ উক্তি।'

বলাবাহুল্য, শ্রীমতী সুদক্ষিণা দেবীর প্রত্যেক বাক্য আমাদের নিকট সমর্থন পাইবার যোগ্য। আমাদের লেখা শেষ হইবার পরে দেখিলাম, প্রবাসী পত্রিকার আষাঢ় সংখ্যায় শ্রীমতী সুদক্ষিণা দেবীর এই অভিভাষণটির সারাংশ কল্যাণীয়া শ্রীমতী শক্তি দেবী কর্তৃক বাংলায় অনূদিত হইয়া প্রকাশিত হইয়াছে।

শ্রীমতী সুদক্ষিণা দেবীর পিতামহদত্ত আদরের নাম পূর্ণিমা দেবী। বাড়ির বাহিরে প্রধানত এই নামেই তিনি অধিক পরিচিত। প্রবাসী পত্রিকায় উক্ত নামেই তাঁহার অভিভাষণটি মুদ্রিত হইয়াছে। আগ্রা-অযোধ্যা প্রদেশের ভূতপূর্ব মন্ত্রী এবং লিডার-পত্রিকার সুযোগ্য সম্পাদক শ্রীযুক্ত চিররাভরী যজ্ঞেশ্বর চিন্তামণি প্রয়াগের উক্ত সমাজসংস্কার সভার সভানেত্রী শ্রীমতী সুদক্ষিণা দেবীর সম্বন্ধে যে অভিমত প্রকাশ করিয়াছিলেন, আমরা তাহার তাৎপর্য প্রবাসী হইতে অংশত উদ্ধৃত করিয়া দিলাম—

> শ্রীযুক্তা জ্বালাপ্রসাদ সাংখ্যধর-জায়ার পরিচয় প্রদান অনাবশ্যক। তিনি শিক্ষাবিস্তার কল্পে অনেক কাজ করিয়াছেন এবং ইহা উল্লেখ করা খুব দরকার যে, শাহজাহানপুর জেলায় তিনি বৈষয়িক কার্য পরিচালনে সুদক্ষ বলিয়া প্রসিদ্ধ। আমি যখন মন্ত্রী ছিলাম, তখন আমাকে শাহজাহানপুর জেলার একজন ম্যাজিস্ট্রেট বলিয়াছিলেন যে, শ্রীযুক্তা পূর্ণিমা দেবীর মতো জমিদার তিনি আর কখনো দেখেন নাই, তাঁহা অপেক্ষা প্রজাদের প্রীতি ও বিশ্বাসভাজন জমিদার আর কেহ নাই। তাঁহার বিদ্যাবত্তা, অন্যান্য নানা গুণ, উক্ত চরিত্র এবং বিনা আড়ম্বরে ও নিঃস্বার্থভাবে সাধিত নানাবিধ সর্বজনসেবার কার্যের বিষয় চিন্তা করিলে বলা যায় যে, তিনি সেই ভবিষ্যৎকালের অগ্রদূতস্বরূপ, যখন হিন্দু মহিলারা জাতীয় জীবনের নানাক্ষেত্রে মুক্তি ও স্বাধীনতালাভের সহায় হইবেন।

*উত্তর পশ্চিমাঞ্চলের সমাজ সংস্কার সভায় সুদক্ষিণা দেবীর অভিভাষণ U.P. Social Conference*

## ৫. প্রাসঙ্গিক কয়েকটি পত্র

C/O, Thomas Cook & Son
585 Fifth Ave
8 / 4 / '27

ওঁ

স্নেহের লোকেন

তোমার চিঠি পেয়ে সব জানলুম। তোমার শরীরটা খারাপ যাচ্ছে শুনে আমার মন বড় উদ্বিগ্ন হয়ে গেছে। কোনও কিছুতে মন লাগছে না। inflammation of the bowels তোমার ছোট বেলা থেকে হচ্ছে। প্রথম একবার খুব আমাশার পর মোটা মোটা ২ পরোটা খাও তখন থেকে আরম্ভ। এখন আখের সময়, আমার বোধহয় আখের রস যদি খেতে পার ত ভাল হয়। রোজ একটা করে আখ চিবিয়ে খেতে থাক। টাকার জন্য ভাববে না। ও রোগ বড় ভাল নয়, ওতে শ্বাসবন্ধ হয়ে লোকে মারা যেতে পারে। তোমরা আমায় চিঠি লেখ না লেখ তাতে আক্ষেপ নেই তোমরা ভাল থাক কাজ কর্ম করছে ত আমি নিশ্চিন্ত। তুমি আমায় যেতে লিখেছ এতেই বুঝছি যে তোমাদের নিতান্ত কষ্ট নইলে আর আমায় ভাবতে না। কিন্তু বাবা, এবার এখানে বাঁধা পড়েছি আমার প্রায় সব ফুরিয়েছে। কতদিন আধপেটা খেয়ে রাতের পর রাত না ঘুমিয়ে কাটিয়েছি। তোমার বাবাকে ও তোমাদের কষ্ট দিয়ে ফের টাকা (যাবার ভাড়া) চেয়ে পাঠাতে কিছুতে মন সরল না। হাতে ৫০/৩০ পাউন্ড যা আছে তার দ্বারা সেই মরণ কামড়ের মত শেষ চেষ্টা করে দেশে ফিরব মতলব করে Lecture Bureau প্রভৃতি গুলিতে সব চেষ্টা করতে লাগলুম। এখন New York Times-এ আমার সম্বন্ধে কে একজন মেয়ে লেখে। সে আমায় বলে নি যে সে ওতে আমার বিষয় লিখবে। এমনি এসে আমার সঙ্গে গল্প গুজব করত তারপর অনেক জানিয়ে টানিয়ে অত বড় করে Article

লিখেছে। সেই লেখাটা আমায় খুব সাহায্য করল। Times-এর পর ধাঁ ধাঁ করে ৭/৮টা কাগজে আমার বিষয় লিখল। ছবি দিয়ে দিয়ে। তখন Lecture Bureau কর্তাদের মন আকৃষ্ট হল। আমায় Charles I Reid বলে একজন manager ....

ইতি

তোমার মা

SOUTHERN PACIFIC STEAMSHIP LINES
"MORGAN LINE"
ON BOARD S.S. COMUS

২৩শে জুলাই '২৭

স্নেহের ভাস্কর,

আমি কোথায় দেখছ। ফের জলে ভাসছি। আমি প্রায় মেক্সিকোর কাছাকাছি গিয়েছিলুম। নিউইয়র্ক হতে ৩০০০/৪০০০ মাইল দূরে। আর একটু গেলে পানামা কেনাল দেখতুম কিন্তু তা আর হল না তা হলে নিজের টাকা খরচ করতে হোতো। জীতেনকে বোলো আমি কোথায় গিসলুম। gulf of Mexico পার হতে হল, এখানে অনেক flying fish দেখি। ভোর সকালে জলের উপর পাখির মত উড়ে বেড়াচ্ছে। কাল একটা উড়ে ডেকের উপর আসে captain মহাশয় তাকে ধরে আমাদের এনে দেখান ডানা দুটি পাখীদের মত চোখ লাল। আজ শেষ করি। তোমরা সব ভাল ত? আমার স্নেহাশীর্বাদ জেনো।

ইতি

তোমার মা

WILLIAMS BROS
OPERATORS
HOTEL EASTON
EASTON, PA
১৫.২.২৮, Newyork

মা সুমিত্রা,

তুমি কেমন আছে। অনেকদিন তোমাদের কারর চিঠি পাই নি। আমিও ভয়ঙ্কর কাজের ভীড়ে ব্যস্ত। তাই বোধহয় দু হপ্তা তোমাদের কোন চিঠি লিখতে পারিনি।

এই মাসটা আর মার্চ মাস হয়ে গেলেই আমি এপ্রিলের গোড়া কি মাঝে ছাড়ব।

আজ এখনি মানে ২॥ টার গাড়ীতে Detroit যাচ্ছি। ওখানে ১০০ ডলার মানে ২৭১্ পাব কিন্তু যেতে আসতে ৪০/৪৫ ডঃ খরচ হবে, তারপর হোটেলে থাকা খাওয়া ইত্যাদিতে কিছু বাঁচছে না। যাক্ এইবারে যাবই। এরূপী বাঁদরদের দেশে আর মন টেঁকে না। কি কুহকে পড়ে আমাদের হিন্দু ছেলেগুলা এখানে পড়ে থাকে তা বুঝতে পারি না। তবে আমি এসে এদেশে অনেক কাজ হয়েছে দেশের মঙ্গলে।

আজ শেষ করি। সময় পাই নি বলে ভোর ৫ টায় উঠে তোমাদের লিখছি।

আমার আশীর্বাদ সকলে জেনো। ভাস্করকে ভাল করে পড়তে বোলো যাতে Scholarship-টা পায়।

ইতি

তোমাদের মা

112 Gower Street
India Students Union
London W.C.I.

পূজনীয়া মা

অনেক দিন আপনার কোন চিঠি পাই নাই—এবং আমার চিঠি লেখায় আলস্যের জন্য চিঠি দিতে পারি নাই। আমি মাস তিন London-এর বাহিরে ছিলাম—উপস্থিত আবার London-এ ফিরিয়া আসিয়াছি। এখন এখানকার আকাশ বাতাস বেশ ভাল—প্রতিদিনই রৌদ্র এবং পরিষ্কার আকাশ দেখিতে পাওয়া যায়—সপ্তাহে দু'একদিন সামান্য বৃষ্টি হয়। এখানে শীতকালটা অত্যন্ত খারাপ লাগে। এখন সবই ভাল কেবল আমার ভাল লাগে না রাত্রি দশটার সময় দিনের আলোর আলো থাকে বলে—রাত্রের খাওয়ার সঙ্গে অন্ধকারের ঘনিষ্ঠ সম্পর্ক আমাদের ভারতবাসীর কাছে আবহমানকাল থেকে—কাজেই দিনের আলোতে Dinner খেয়ে তৃপ্তি হয় না।

আশা করি আপনার শরীর ভাল আছে এবং বাড়ীর সকল রকম কুশল। আমার কাজকর্ম ভালই হইতেছে। আমি যদি আর কিছু না পড়ি এবং এক chance-এ পাশ হতে পারি তাহ'লে এক বছর বাদেই ফিরিতে পারিব। পরিশ্রম ভাল করে করিলে P.H.D. নেওয়া অসম্ভব কিছু নয়—আমি এখন আশ্চর্য্য হই আমরা কত

অল্প পড়ে M.A. পাশ করি — এই অল্প পড়ার শাস্তি এখন ভোগ করিতে হইতেছে—তবে এখনকার পরিশ্রমের মধ্যে এই আনন্দ যে জ্ঞানের পিপাসা বেড়ে যাচ্ছে। সুমিত্রার চিঠি প্রতি সপ্তাহেই পাই। সে খুব টক্ আর ঝাল লুকিয়ে লুকিয়ে খাচ্ছে আবার বলে মেজদাকে ঘুষ দেই পাছে বলে দেয় বাবাকে অথচ হাতের জন্য কষ্ট পাচ্ছে—আমাকে বিশদ বর্ণনা করে লিখেছে কি করে টক্ ঝাল্ খাওয়া কারবার গুপ্তভাবে চালাচ্ছে। এতদূর এখানে আবার Exhibition খুলেছে। এবারে শুনছি আর বারের তুলনায় কিছুই হয় নাই। আমার দেখিবার তত কৌতূহল নাই বলিয়া অবসর করিতে পারিতেছি না—তবে দু একবার অবশ্য যাইব। গত সপ্তাহে Tower of London-এর কাছে দিয়া যাইতে ছিলাম—অল্প সময় ছিল কাজেই দুইটা ঘর দেখিয়া ফিরিয়া আসিলাম—একটা ঘরে ঢুকিয়াছিলাম তার নাম Jewel House সেখানে আদি কাল থেকে রাজারা যে মুকুট ব্যবহার করেছেন, সব আছে—দিল্লী দরবারের মুকুট দেখিলাম এবং কোহিনুর কত বড় ও কি অবস্থায় আছে তাহাও দেখিলাম—কোহিনুর টী Mary-র মুকুটে, আমার মনে হল দু টুক্রা করা হয়েছে—সাদা কাঁচের মত, কোহিনূর না বল্লে কাঁচ বলেই ভ্রম হয়—একটী কোহিনূরের Model তৈরী করে রেখেছে তার সঙ্গেও আমি কোন তফাৎ বুঝিলাম না—দুইটা টুকরো প্রত্যেকটি একটি পয়সার মত বড়।

এখান থেকে সুমিত্রার টক্ খাওয়ার সমস্যা সমাধান করা সম্ভব নয়, তবে আপনার অনুপস্থিতিতে ও যে ভাঁড়ারে আধিপত্য বিস্তার করেছে এতে আর সন্দেহ নাই।

আমি গত সপ্তাহে কলিকাতায় চিঠি দিতে পারি নাই—বেলেঘাটায় বা শিবপুরে কোথাও চিঠি দেই নাই তাহার কারণ আমি দুই দিনের জন্য Cambridge গিয়াছিলাম। আপনি কত দিনে কলিকাতায় ফিরিবেন। আমার প্রণাম জানিবেন।

ইতি

প্রণতঃ - বিমল

৭ই ডিসেম্বর ১৯৩১

শ্রীচরণেষু মা,

এর আগের বারের চিঠিতে আপনাকে হিসেব পাঠিয়েছি। কিন্তু total করা হয় নি। total করে নেবেন। ৩০৫/৬ টাকা হবে। আপনি এবারে যে টাকা

পাঠিয়েছেন, তাতে কুলবে বলে ত মনে হয় না। যাক্ আপনি ত বাবার কাজের আগে আসবেন। আমি আপনার কাছে বেশী চাইতে ভরসা করিনি। তা না হলে যদি ১০০্ দেন ও আর একটা মেশিনওলার কাছ থেকে মাখন কিনে পাইকারি বিক্রী করি। ২/৪টে ভাল ভাল দোকানদারের সঙ্গে ৩ বছর কারবার করে আলাপ ও জানাশুনা হয়েছে। তারা বলেছে যে আমার মাখন পেলে অন্য কারো মাখন কিন্‌বে না। ছালিটিও তারা কিন্‌বে। পাইকারি বিক্রীটা যদি জমিয়ে তুল্‌তে পারি তাহলে দোকান তুলে দিলেও কোন ক্ষতি হবে না? উল্‌টে establishment খরচ অনেক বেঁচে যাবে। আর সঙ্গে সঙ্গে অন্য কোন কাজও করতে পারব। যদি ২ মাসেও দিতে পারেন ত ভাল হয়। বিভূতিও ৭/৮ শো টাকা ফেল্‌বে। তবে ওর টাকা পেতে দেরী হচ্ছে। ২/১ মাস নাও পেতে পারে। একটু কারবার জোর চল্‌লেই কিছু কিছু বাড়ীতে দিতে পারব। টাকা লোকসানের ভয় আর নেই। সে ভয় কেটে গেছে। আপনার কাছ থেকে টাকা পেলেই আমি একবার ৭/৮ দিনের জন্যে দ্বারভাঙ্গা যাব। বাবার কাজের আগে আবার আসতে হবে। যা বুঝবেন করবেন। আমরা সব ভাল আছি। পরশু দিন থেকে পিসেমশায় এসে আছেন। আজ যাবেন। আপনার শরীর কেমন আছে লিখ্‌বেন।

ইতি

স্নেঃ লোকেন

শ্রীচরণেষু মা,

আপনার চিঠি পেলুম। কাল মেজমা সুকুমার মেশোমশায়ের কাছ থেকে একটা চিঠি পেয়েছেন। মিনাদির দেওর নাকি বলেছে যে আমার একটা Romance আছে। তাতে সুকুমার মেশোমশায় লিখেছেন যে আমার যখন Romance আছে তখন এ বিয়ে না হওয়াই ভাল। যাক্ এক হিসেবে ভালই হল। আমার এ বিয়েতে মোটেই ইচ্ছে ছিল না। শুধু মেজমা বল্লেন যে কথা দিয়ে ফেলেছেন আর টাকার জন্যে রাজী হয়েছিলুম। নইলে প্রথমে মেজমাকে বলেছিলুম যে বিয়ে ভেঙ্গে দিতে। তাতে মেজমা চটে উঠলেন। বল্‌লেন যে মার চিঠি পেয়ে এসে আমি বিয়ের সব ঠিক করে এসেছি এবার আর কথা ঘোরান ভদ্রতা হবে না। আপনার চিঠি পেয়ে বুঝলুম যে এর আগে দুখানা চিঠি দিয়েছি তা আপনি পান্ নি। রোড্‌শোশ ১৯৩১ শালের দেওয়া হয়ে গেছে। তবে অন্যলোক দিয়েচে। ওরা যার কাছে সুবিধে পায় তারই

কাছ থেকে জুলুম করে আদায় করে। শুধু জমিটা রেজিষ্ট্রি করে লেখাপড়া করে নিতে হবে. বড়মাসী বল্লেন যে ভারতীকে ভাল করে চিকিৎসা করান বিশেষ দরকার। রাঁচি থেকে ও কিছু সেরে আস্তে পারে নি। সার্বে কোত্থেকে এমন ভয়ানক হাঁচি আর সর্দি যে তাতেই আদ্ধেক রক্ত সুকিয়ে যায়। আমার মতে যদি বেশী খরচ কর্তে না পারা যায় তাহলে ওর লেখাপড়া বন্ধ করেও ওর চিকিৎসা করান আগে দরকার। কোলকাতার কোন ভাল ডাক্তারকে দিয়ে examine করিয়ে তারি treatment এ কিছুদিন চলা দরকার। অবশ্য বেণীবাবুকে নিয়ে যেতে হবে। বেণীবাবু গোড়া থেকে দেখ্বেন। উনি বুঝিয়ে বল্তে পারবেন। ভাস্করকে tonic আর ওষুধ দিয়েছেন। খোকার Bronchites হয়েছিল। এখন অনেকটা ভাল আছে। ভাস্করের শরীর আমার চেও ঢের খারাপ। ওর তো প্রায়ই অসুখ করে। ভাস্কর আর ভারতীর যতদূর সম্ভব Nourishing Food খাওয়া উচিত। যদি বলেন ত ওদের দুজনের জন্যে রোজ মাংসের Soup করে দি। মাংস, Vegetable ও মুসুর ডাল এই তিনটে জিনিষের Soup। ভারতীকে examine হয়ে গেলে দিল্লীতে ২/১ মাস যদি আপনার কাছে রেখে খুব করে দুধ (গরু কিম্বা ছাগল) আর মাংস ইত্যাদি খাওয়াতে পারেন ত ভাল হয়। শরীরই যদি না হল ত লেখা পড়া শিখে লাভ কি। বাঁচ্লে তবে ত লেখা পড়াতে ফল হবে। আমার বিয়ের জন্যে ব্যস্ত হবার কোন দরকার নেই। আগে রোজগার করি। রোজগার হয়ে যদি বাড়ীঘর টর কোর্তে পারি ত কত সম্বন্ধ আস্বে। আমি ছোট পিসিমাকে মানা করে দিয়েছি বিয়ের কোন চেষ্টা না কর্তে। আপনি বলেছিলেন ৫০্ করে দেবেন কারবারের জন্যে। তাই যদি দেন ত ভাল হয়। এর আগের চিঠি বোধ হয় পেয়েছেন। আপনার শরীর কেমন আছে লিখ্বেন। আমারও ভারি শরীর বেশ ভালই আছে।

ইতি

স্নেঃ লোকেন

PRASADA BHAWAN
SHAHJAHANPUR, U.P.
10.8.'39

My dear Mashima

We have had no news from you for a long time I do hope you are all keeping well. If I can be of any service please don't hesitate

to let me know.

We shall be very happy if you could spend sometime with us during the Pujas. The wealther is beautiful here at that time & change will also be very beneficial to your health. Please do not disapppoint.

Pamela & I myself often talk about you and think of the motherly affection with which you treated us during your stay with us in 1936.

We are anxciously looking forward to hearing from you.

With respects to uncle + yourself + little jitendra. P.S. Please permit us to send you your journey expenses.

Mashima you must come. Pronams. Pamela.

Yours affectionates
Jyoti

SAMLONG FARM
NAMKUN (Ranchi)
31.1.40

স্নেহের সুষমা,

কাল তোমার চিঠি আর সেই সঙ্গে কাগজপত্র ও কটি ৫৲ টাকার নোট পেয়েছি। আজ সকালে সেই সব নিয়ে শ্রী রামকিশোর রায় বি. এলের কাছে গিয়েছিলুম। তাঁকে ৫৲ দিয়ে এসেচি। টাকার রসিদ এই সঙ্গে পাঠাচ্ছি।

রামকিশোর বলেন যে তিনি বিশেষ চেষ্টা করে তোমার নামে খাজনার রসিদ দেওয়াবেন।

তবে তিনি বলেন যে তোমার মেজো ঠাকুর মহাশয়ের ৯/১/৩৯ তারিখের Deed of Gifift in your favour সেই দলিলের একটা copy (certified copy নয় ordinary copy) দরকার হতে পারে। একটা copy পাঠিয়ে দিও।

চোখের বেয়ারামের জন্য নীলা কলিকাতা গিয়াছে। তিন সপ্তাহর উপর সেখানে আছে। এখন ভাল হয়েচে। আরও ৮/১০ দিন থাকতে হবে। তারপর এখানে ফিরে আসবে। আমার বড় মেয়ে মীনা ও জামাই জগদিন্দ্র চাটুর্য্যে এখানে আছে। আমি একপ্রকার ভাল আছি। তোমাদের কুশল দিয়ে সুখী করিবে। আশীর্বাদ জেনো।

সুকুমার

# The Institute of International Education

2 West 45th Street, New York
Cable Address "Intered"
Administrative Board



March 23, 1927

Miss Sushama Tagore
184 Claremont Avenue
Apartment 26
New York City

My dear Miss Tagore :

I have just received the following letter from Mr. Fraser of Montreal:

"I am more than grateful for your great kindness in having secured for us Miss Sushama Tagore. Unfortunately the season is too far advanced to so-operate with either of the Women's Clubs, so we shall be glad to pay her expenses as well as the honorarium of fifty dollars.

Meantime, I would be glad if you could send further biographical data than is contained in your News Bulletin or would you prefer to have me get in direct touch with her ? Again thanking you and with kind personal regards, "

P.S. A letter inviting Miss Tagore to be her guest while in Montreal is going forward in your care, from Dr. Helen Reid of Sherbrooke Street."

Will you be good enough to send the biographical material directly to Mr. William Fraser, the People's Forum, Montreal Canada ? As soon as the letter of which he speaks comes, I shall, of course, send it on to you.

Sincerely yours,
Executive Secretary
Mary L. Waite

The University of Texas
Austin
July 6, 1927
Department of
Germanic Languages

Mr. Charles I Reed,
250 West 57th Street,
New York.

Dear Sir :

It has just occurred to me that I did not mention the subject of Miss Tagore's lecture here on Friday night, July 5th. We should like to have her speak on 'The Universal Sisterhood'.

Have you any information as to when she expects to arrive in Austin and by what railroad ? If possible we should like to have somebody meet her at the station, or somewhere else if preferred.

I am having an amplifier installed on the platform, so that there will be no question of her being heard. I thought that would be advisable, it being an outdoor lecture.

Awaiting your reply, I am.

Yours truly
I. L. Boysen

Victoria Palace Hotel
6, Rue Blaise—Desgoffe
(Rue De Rennes)
Telephone Segur 62-46
Fleurus 26-87
Adr. Telegr. Victorpal—Paris
R.C. Seine N' 55. 890

Dear Madame,

I hope you have enjoyed your stay in Pars. I came as I promised hoping to have the pleasure of having you to our house once again. I shall keep a charming memory of your visit. Hoping you a happy return to your home country I beg to remain yours most sincerely.

Beatice Cassencourt

9 Villa Biune
Paris
14 Evne

If I can be of any help to you for your departure please let me know.
BC

The Surf
SURF STREET AND PINE GROVE AVENUE
TELEPHONE LAKE VIEW 7600
CHICAGO

ভগ্নহৃদয় লইয়া দেশে ফিরিবেন না।

আপনার কার্য অসমাপ্ত থাকিবে।

আপনি বোধহয় আমার ভগিনী শ্রীমতী শকুন্তলা রায়চৌধুরাণীর সহিত পরিচিত। দেবকুমার রায়চৌধুরী আমার ভগ্নিপতি। কাজে কাজেই আমরা আত্মীয়।

আমার পত্নী ও আমি আপনাকে শীঘ্রই দেখিবার জন্য উৎসুক রহিলাম। পত্রোত্তর এবং আপনার মত জানাইবেন।

ইতি
শ্রদ্ধাস্পদ
শ্রী গজপতি শর্ম্মা

হ্যাঁ, ডাক্তার সুধীন বোসও Iowa থেকে ডেকেছেন, সেখানে ১২৫্ ডলার দেবেন বলেছেন। এই শর্মা হচ্ছেন বোধহয় জ্যোতীষবাবুর Cousin।

ইতি
সুষমা

AnandKanan
Mussoorie
3.7.24

My dear Mrs. Mukerji–

As soon as I got your note I set about inquiring the whereabouts of the gentleman in question. Only today I had a reply from the gentleman in whose company I had seen him. I was going to call him to see me, when fortunately I came across him this evening. He is

Private Sectary to senior Maharani, Balrampur. I had thus made a mistake. It was not Mr. Mitter. I had met but this gentleman, Mr. Mitter however is his junior and in fact was his asst. previously. He is prepared to do all he can. I suggested and he agreed that he should meat you before further action is taken. So I asked him to come to tea between 4 & 5 p.m, tomorrow. He has afreed. Would you also mind taking the trouble ? He won't come if it rains. But, you could come along in any case, for you need no invitation to our place. So, do come.

Our united kind regards.

Blessing to Bharatigi.

Yours sincerely
S.P. shah

P.S. A word in reply will oblige. A
Verbal "Yes" or "No" will do. SPS.

S.P. SHAH
I.C.S.

Prai
23.05.25

My dear Mrs. Mukherji

Thanks very much for yours of the 20th.

I was thinking of writing to you and asking how you were doing. Mean while I got yours. One feels a lyt indolent with a temperature of 110°. Besiders I have of late been very busy with a dacoity case in which the S.P. and myself have by sheer luck and pluck hauled up a big gang. The Distt. Magistrate is never without his work & worries. Please accept the kind of greetings from both of us. where is Bharati? I hope she is doing well. Children all well here.

Yours Sincerely
S. P. Shah

7 Ballygunge C. Rd
Calcutta
4/2/1919

প্রিয় সুষমা

তোমার চিঠি পেলাম। কমলাদেবীকে তোমার ভালো লেগেছে শুনে খুশি

হলাম। ওরা তোমাকে কোনো কষ্ট দিলে জানিও। সত্যব্রতকে সব বলতে পারো ও তোমার যত্ন করবে। তোমার মেয়ে দুটিকে পরে আমাদের নতুন স্কুলের boarding-এ নেবার ইচ্ছা আছে—এখন ভাইয়ের কাছেই থাক্—তিন মাস পরে মায়না না বাড়ালে থেকো না—সে সব আমি ঠিক করে দোব—এখন দেখো কাজে কেমন লাগে। মাঝে মাঝে চিঠি লিখে সব খবর দিও। আমি তোমার স্বামীকে তোমার খবর দিলাম—তিনি চিঠি না পেয়ে ব্যস্ত হয়েছিলেন। শোভনার সঙ্গে দেখা হয় নি—আমার ইচ্ছে সেও একটা কাজ নেয়। আমি বিছেনায় শুয়ে চিঠি দিচ্ছি তাই বেশি লিখতে পারলাম না।

তোমাদেরই
সরলা রায়

Cherry Grove
5th July' 19

ওঁ

Dear Mr. Pandey,

I was simply delighted to receive your letter. Especially so, as it was quite an unexpected one. But I knew that you were always sincere and not at all conventional, that is waiting for me to write first.

Well here I am at last. We wanted to get away from the great heat of Baroda, but here find ourselves roasted in the day time.

There are no rains here, although it is going to be the month of July.

we are not using any warm clothing now.

We had an aweful experience of Tonga journey this time. The regular tonga services running between Rawalpindi and Srinagar have been stopped so they engaged just some ordinary one-horse tonga for us. The horses were frightfully lean and thin. They were whipped all the time to run and to draw the tonga's which were fully loaded while they were scarcely fit to carry themselves.

Up to Muree we travelled at night and in the early morning, as it was absolutely impossible for the poor horses to run up hill in the sun.

The monotonous sound of our tongas and the stillness of night were now & then disturbed by the shouts of our tonga men calling out to the cartmen, who quietly enjoy sleep inside the cart and allow the bullocks to go on their own way to keep out of the tonga road. After Muree comes Kohala, where the Kashmir state begins. The climate of Muree was very good and as we did not feel the heat of the sun any more, so we left off travelling by night which was no doubt very risky.

Although the journey was very tiresome physically, it was a grand sight. No poet no artist could ever paint the grandeur of the lovely natural beauty one sees from Kohala to Srinagar oh! the view is magnificent-I tell you. Often would I get down and walk to have the fresh and aromatic morning air and enjoy the grand sight of the place just brightened up by the early morning sun.

From Kohala you come across very often those mountain springs of cold and clear water, where you can quench your thirst, wash yourself–sit down and take rest for a while. At Domel the Jhelum and the Kishen Ganga flow side by side much in the fashion of the Ganges and the Jumna in Allahabad, for a short distance. But you can easily distinguish the Jhelum - brown and muddy....

Sushama

## ৬. বিদেশের পত্রপত্রিকায় সুষমা দেবীর ভাষণের সমালোচনা

### The Statesman

May 14 1926

HOMEWARD BOUND

PASSENGERS PER S. S. 'CITY OF CANTERBURY'

The following passegers from Calcutta sailed by steamer City of Canterbury yesterday :—

Mr. and Mrs. R. E. Benner; Mr. and Mrs. W. Buchan; Mr. Baker ; Mr. Bernard Ash ; Mr. Bleek ; Mrs. Boyd and child ; Miss Clark ; Mr. Chapman; Miss Cornaby ; Mr. Cann ; Mrs. Cruickshank ; Mrs. A. Danskin ; Mr. Dalrymple ; Mrs. Dalrymple and child ; Mr. G. Davey ; Mr. Desbenlais ; Mr. H. Green ; Mrs. Gubbay ; Mr. and Mrs. Gillham ; Mr. and Mrs. Grange ; Mr. A. R. de Hoxer ; Mr. B. R. Hudson ; Miss Harland ; Mr. C. E. Hollins ; Mr. W. FitzHenry ; Dr. G. M. Hughes ; Miss L. Harrison ; Mr. and Mrs. Howlett child and infant ; Mr. Hughes; Mrs. Innes and child; Mr. H. Jackson ; Mr. J. C. Lamb ; Mr. and Mrs. J. Lawrie and 2 infants ; Mr. and Mrs. Leslie ; Mrs. Lobb; Mrs. Mefadzen ; Mrs. C. F. MeGregor ; Mr. Musleach ; Mrs. and Miss Merriman ; Mrs. A. and Mrs. Mookerjee ; Miss MacJohn ; Miss Nicol ; Mrs. Norman ; Mr. and Mrs. J Oscard ; Mr and Mrs. C. A. Phillips; Miss D. Redman ; Master Rennick (two) ; Mr. and Mrs. A Robins ; Mr. Robinson ; Mrs. S. B. Mr. I. and Mr. J. M. Smith ; Mrs. Smart ; Mrs. D. M. Skeen ; Mrs. and Mr. Shore, 2 children and 2 infants ; Mrs. Southward ; Mrs. Sundys, 3 children and nurse ; Mrs. Samson and child ; Mrs. A. B; Trenoweth and child ; Mrs. Wardlaw and infant ;

Miss C. E. Woodward ; Mrs. Collett white and daughter ; Mr. and Mrs. J. A. H. Wilson and infant ; Mr. and Mrs. Wright and daughter.

## The Hindustanee Student of the Hindustanee Association of America

November 1926

SUSHAMA TAGORE, niece of Rabindranath Tagore, the great Bengalese poet, is one of the most famous women of modern India. Miss Tagore is President of the Women's Educational Society of India and head of her own girl's school in Calcutta.

Left at an early age without a father, Miss Tagore was brought up in the family of her uncle, Rabindranath Tagore, under the personal tutelage of the great poet. Many people believe that no one else could better interpret the poetry of Tagore to western audiences than Sushama Tagore. With a perfect command of English and a clear voice such as is not often met with in the people of India, she gives her lectures and recitals in a manner to be understood and enjoyed. The programs are :

RABINDRANATH TAGORE—his life and work—with readings of the poetry of Tagore.

THE UNIVERSAL SISTERHOOD—The ideals of Hindu women explained to the women of the West.

RECITALS OF SONGS OF THE VEDAS—with descriptive talks. India was the birthplace of music and there Tagore is known as a musician rather than as a poet.

THE SPIRIT OF GANDHI—Miss Tagore knows Gandhi and his philosophy as few do.

Management of

Charles I. Reid, 250 West 57th Street, New York.

# The New York Times

February 6 1927

Women's Work

## HINDU WOMEN ARE QUITTING SECLUSION

Education : Great Need of India, Says Sushama Tagore

One of the things that impressed her on first landing on this side of the Atlantic was the liberty and freedom of the women, Sushama Tagore told a large audience in the People's Forum last night. Miss Tagore, who is a niece of Rabindranth Tagore, the Hindu poet and philosopher, has been in the United States for some months, studying educational methods. She expressed her conviction that the women of India must come out of their seclusion and take more part in the life of the country.

Miss Tagore explained how the pardah system had come into being for protection of the women after the Mohammedan invasion, but this was no longer necessary. In olden times the women had been used to discuss affairs together with the men.

The lecturer sought to dispel the idea that women of India are kept in subjection and ill-treated by their men. This she declared, was emphatically not the case. The Hindu treated women with respect and holds womanhood in such regard that the godhead is spoken of as 'God the Mother,' rather than 'God the Father.'

Asserting that the Hindu woman has much influence in domestic life. Miss Tagore asked : "Do you think I could come 14,000 miles away from home if I had no influence with my husband"?

In America, Miss Tagore said, she had asked how it had come that the women had retained their freedom and she had come to the conclusion that it was because in the early days of the country they had worked side by side with the men. While admiring the individuality of the Western women, the Hindu lecturer thought there was too much emphasis placed on the material, an unwholesome longing for worldly pleasure, "Let us use the material world but do not let it hold us in its grip," she pleaded.

Educated men and women in India, Miss Tagore said, have come to realize that the salvation of the country depends on education. Not that the girls now, though unlettered, are quite uneducated. Their minds and characters are trained and they are inspired with ideals in

